DESHER KATHA

by

Sakharam Ganesh Deuskar

□ প্রথম কলেজ স্ট্রীট পাবলিকেশন সংস্করণ : ডিসেম্বর ১৯৮৭

□ প্রকাশক

সমীরণ চৌধুরী

কলেজ স্ট্রীট পাবলিকেশন প্রাইভেট লিমিটেড

১৩ বঙ্কিম চ্যাটার্জী স্ট্রীট

কলকাতা-৭৩

□ মুদ্রাকর

শ্রীঅনিলকুমার ঘোষ

দি অশোক প্রিন্টিং ওয়ার্কস

২০৯এ বিধান সরণী

কলিকাতা-৬

## 'দেশের কথা' প্রসঙ্গে

জন্মসূত্রে বাঙালী না হয়েও বাংলার জাতীয় জাগরণে এবং বাংলা সাহিত্যে যার নিঃসপত্ন অধিকার ছিল তিনি সখারাম গণেশ দেউস্কর। মারাঠী ব্রাহ্মণ গণেশ সদাশিবের পুত্র সখারামের জন্ম হয় ১৭ ডিসেম্বর ১৮৬৯ খৃষ্টাব্দে দেওঘরে। দেওঘর দীর্ঘকাল বাঙালী-অধ্যুষিত অঞ্চল বলে পরিচিত। কাজেই একটা বাঙালী আবহাওয়ার মধ্যে সখারাম বড় হতে থাকলেন।

শৈশবেই মাতৃবিয়োগের কারণে তাঁর পিসিমা তাঁকে লালন-পালন করেন এবং তাঁর ব্যক্তিত্ব ও প্রভাব সখারামের জীবন গঠনে প্রাথমিক উপকরণ যুগিয়েছিল।

কৌলিক প্রথানুসারে বেদাধ্যয়নের পর তিনি দেওঘর হাই ইংলিশ স্কুলে ভর্তি হন। এ সময়ে (১৮৮৯) দেওঘর বিদ্যালয়ের প্রধান শিক্ষক ছিলেন 'মাইকেল মধুসূদনের' জীবন বৃত্তান্ত গ্রন্থের সুখ্যাত লেখক যোগীন্দ্রনাথ বসু। তাঁর নিকট সান্নিধ্য সখারামের সাহিত্যজীবনে এবং দেশপ্রেমোদ্দীপনে যথেষ্ট সহায়তা দান করেছিল। বস্তুত পক্ষে এখন দেওঘরে ভূজন লেখকের 'বাঙ্গালা লেখক বলিয়া অপবাদ' গড়ে উঠেছিল। যোগীন্দ্রনাথ ছাড়া ব্রাহ্মসমাজের বহু বিখ্যাত ব্যক্তি সে সময়ে দেওঘরে বসবাস করতেন। মনীষী রাজনারায়ণ বসু থাকতেন দেওঘরে। অল্প বয়স থেকেই সখারাম এ সব ব্যক্তিত্বের সংস্পর্শে এসে সম্পদশালী হন।

সখারামের কর্মজীবন আর্থিক দিক থেকে কোনোকালেই প্রসন্ন ছিল না। তবে তা কর্মময় ছিল সন্দেহ নাই। অর্থাভাবের জন্যই প্রবেশিকা পরীক্ষার অব্যবহিত পরে তাঁকে শিক্ষকতার কাজ নিতে হয় নিজের বিদ্যালয়েই পনেরো টাকা বেতনের। অবশ্য এ সময়ের মধ্যেই (১৮৯৩) একজন লেখক হিসেবে তিনি নিজেকে পরিচিত করে তুলতে সমর্থ হয়েছিলেন।

তারই ফলে কলকাতার গৌরবান্বিত সাময়িক পত্রিকা 'হিতবাদী'র সঙ্গে তিনি যুক্ত হতে পেরেছিলেন। 'হিতবাদী'র সম্পাদক ছিলেন কালীপ্রসন্ন কাব্য বিশারদ। পত্রিকার আপৎকালে তিনি সখারামকে সহায় হিসেবে পেয়ে বাধিত হলেন। মাত্র ত্রিশ টাকা বেতনের 'প্রুফ রিডার' সখারাম নিজ কর্মদক্ষতায় অবশেষে এই পত্রিকার সম্পাদক পদে নিযুক্ত হয়ে নব্বই টাকা বেতন অর্জনে সমর্থ হন। এই অর্থোপার্জনই যদি সখারামের মুখ্য উদ্দেশ্য হ'ত তাহলে তাঁর

জীবনী রচনার কিছুমাত্র প্রয়োজন হ'ত না। তিলকপন্থী সখারামের তিলক-প্রীতি হিতবাদী কর্তৃপক্ষ পছন্দ করছেন না দেখে সম্পাদকের অর্থকরী চাকরি তিনি অনায়াসে ত্যাগ করে নিজের বিবেককে দায়মুক্ত করতে একটুও দ্বিধান্বিত হলেন না। এর মধ্যে 'হিতবাদী'র হিন্দী সংস্করণ 'হিতবার্তা'ও যথেষ্ট জনপ্রিয়তা অর্জন করেছিল। সখারামের ভাগিনেয় পণ্ডিত বাবুরাও বিষ্ণু পড়ারকর এই সংস্করণের সম্পাদক ছিলেন (স্মরণযোগ্য যে, ইনি 'দেশের কথা'র হিন্দী অনুবাদও করেন)। তাঁরা উভয়েই সরে এলেন। আসলে মডারেট বা মধ্যপন্থী নেতাদের সঙ্গে ন্যাশালিস্ট বা জাতীয়তাবাদীদের (এঁরা উগ্র বা এক্সট্রিমিস্টও ছিলেন) কোনো সমঝোতা ছিল না সে সময়ে। ফলে প্রথম দলের সুরেন্দ্রনাথ, ওয়াচা, মেটা প্রভৃতির সঙ্গে বিপিনচন্দ্র পাল, তিলক, অরবিন্দ সখারামদের মতান্তর ঘটেই থাকতো।

যাই হোক—'হিতবাদী' ছেড়ে সখারাম এলেন বঙ্গীয় জাতীয় শিক্ষাপরিষৎ তথা ন্যাশনাল কাউন্সিলের বাংলা ভাষা ও ভারতীয় ইতিহাসের শিক্ষক হিসেবে নিযুক্ত হয়ে। ইতিহাসে তাঁর গভীর অনুরাগের প্রমাণ ছড়িয়ে আছে সুরেশচন্দ্র সমাজপতি সম্পাদিত 'সাহিত্য' পত্রিকায় বিভিন্ন সময়ে প্রকাশিত তাঁর ঐতিহাসিক রচনাবলীতে। বাংলা ভাষাতেও তাঁর অধিকার ছিল তর্কাতীত। সে সময়ে বিজ্ঞান বিভাগের ছাত্রদেরও বাংলা পড়তে হত। তাঁর ক্লাসে উভয় বিভাগের ছাত্রদের কেউ অনুপস্থিত থাকতেন না। তাঁর জনৈক ছাত্র নগেন্দ্রকুমার গুহরায় সাক্ষ্য দিয়েছেন ('হিতবাদী' বিশেষ সখারাম স্মৃতিসংখ্যা) 'বাঙ্গালা ভাষার অধ্যাপনার মধ্য দিয়া আমরা তাঁহার নিকট হইতে নানা বিষয়ে জ্ঞানলাভ করিতাম। প্রাচীন ভারতের সংস্কৃতি ও সভ্যতা (Culture and Civilisation)। ঐতিহাসিক তথ্য ও রীতিনীতি সম্বন্ধে তাঁর পাণ্ডিত্য ছিল অসাধারণ। বেদ, উপনিষদ, স্মৃতি, পুরাণ, রামায়ণ, মহাভারত ইত্যাদিতেও তিনি ছিলেন সুপণ্ডিত। সাহিত্য ক্ষেত্রে ঐতিহাসিক পাণ্ডিত্যের জন্যই তাঁর খ্যাতি ছিল বেশী।'

এখানে কর্মরত অবস্থাতেই তাঁর 'দেশের কথা' প্রকাশিত হয় এবং ১৯১০ খৃষ্টাব্দে যখন এর পঞ্চম সংস্করণ (১৯০৮-এ প্রকাশিত) ব্রিটিশ সরকার বাজেয়াপ্ত করে তখন তাঁর মত একজন শিক্ষককে কর্মে বহাল রাখার প্রশ্নে জাতীয় বিদ্যালয়ের কর্তৃপক্ষ দ্বিধাগ্রস্ত হন। বুঝতে পেরে আত্মমর্যাদাসম্পন্ন সখারাম শিক্ষকতা ছেড়ে দিতে বাধ্য হন। আবার 'হিতবাদী'র সঙ্গে যুক্ত হলেও পুত্র ও পত্নীর মৃত্যু তাঁর ভগ্ন স্বাস্থ্যকে উদ্ধার করার জন্য পিতৃভূমি কঁরোগ্রামে চলে যান। ১৯১২ খৃষ্টাব্দের ২৩শে নভেম্বর সকালে—মাত্র ৪৩ বছরের অপরিণত জীবনে তিনি চলে গেলেন।

সখারামের জীবন তাঁর ব্যক্তিগত সুখদুঃখের কেন্দ্রেই আবর্তিত না হয়ে দেশের বৃহত্তর সংগ্রামী জীবনের সঙ্গে যুক্ত হয়ে পড়েছিল। শিবাজী-উৎসব প্রবর্তনের মধ্য দিয়ে বঙ্গদেশে দেশপ্রেমের জোয়ার আনতে তিনি সচেষ্ট হয়েছিলেন। সে জন্যেই 'শিবাজীর মহত্ত্ব' নামে কুড়ি পৃষ্ঠার একটি পুস্তিকা এবং পরে রবীন্দ্রনাথের সুখ্যাত 'শিবাজী উৎসব' সম্বলিত ৪০ পৃষ্ঠার 'শিবাজীর দীক্ষা' পুস্তিকা (প্রেমতোষ বসু কর্তৃক প্রচারিত) রচনাপূর্বক তিনি শিবাজী-উৎসব-সমিতির তরফে বিনামূল্যে প্রচার করেন। একটা স্বদেশপ্রেমের জোয়ার তাঁর মধ্যে নিত্য প্রবহমান ছিল বলেই তিনি 'মহামতি রাণাডে, 'ঝাঁসীর রাজকুমার, 'বাজীরাও' এবং 'আনন্দীবাঈ'-এর দীর্ঘ জীবনচরিতগুলি রচনা করেছিলেন। তাঁর তিলকের জীবনীও খুবই উল্লেখযোগ্য।

এ সব জেনে পাঠক হয়তো তাঁকে বঙ্গভাষায় মহারাষ্ট্রীয় লেখক বলে ভুল করতে পারেন। বস্তুতপক্ষে তাঁর শেষ পুস্তক 'ধ্বংসোন্মুখ জাতি'র প্রতিবাদ 'বঙ্গীয় হিন্দু জাতি কি ধ্বংসোন্মুখ' একই সঙ্গে তাঁর বঙ্গদেশ ও হিন্দুপ্রীতির উজ্জ্বল নিদর্শন। সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের জামাতা কর্নেল উপেন্দ্রনাথ মুখোপাধ্যায় বেঙ্গলি পত্রিকায় প্রকাশিত তাঁর কয়েকটি নিবন্ধ A Dying Race নাম দিয়ে পুস্তকাকারে প্রকাশ করেন। সেই সঙ্গে তাঁর মূল বক্তব্য বাংলায় 'হিন্দুসমাজ (নিবেদন-পত্র)' নামে ছাপিয়ে তার পঁচিশ হাজার কপি বিনামূল্যে প্রচার করে ঘোষণা করেন যে 'বঙ্গীয় হিন্দুসমাজের আসন্নকাল উপস্থিত।' তাঁর বক্তব্যের প্রথম প্রতিবাদ করেন কিশোরীলাল সরকার অমৃতবাজার পত্রিকায় 'A Dying Race—How Dying' নামে প্রবন্ধ লিখে। তখন উপেন্দ্রনাথ নিজে আপন গ্রন্থের বঙ্গানুবাদ 'ধ্বংসোন্মুখ জাতি' ছাপিয়ে পুনশ্চ পঁচিশ হাজার কপি বিতরণ করলেন। এরই তীব্র প্রতিবাদ করে সখারাম এই শেষ পুস্তকটি রচনা করে জানান হিন্দুজাতির ধ্বংসপ্রাপ্ত হওয়ার কোনো প্রকার লক্ষণ দেখা যাচ্ছে না।

কিন্তু সখারাম এসব রচনা সত্ত্বেও সুপরিচিত হয়ে আছেন তাঁর দুটি গ্রন্থের জন্য। একটি তাঁর 'দেশের কথা'; অন্যটি 'তিলকের মোকদ্দমা ও সংক্ষিপ্ত জীবন-চরিত'। 'দেশের কথা' আলোচনার আগে অন্য বইটির সংক্ষিপ্ত পরিচয় দিই।

'তিলকের মোকদ্দমা' প্রথম প্রকাশিত হয় ১৩১৫ বঙ্গাব্দের আশ্বিন মাসে। ৪ অক্টোবর ১৯০৮)। পৃষ্ঠা সংখ্যা ছিল ৪+৭৬+২১০+৪৪। গ্রন্থকার নিজেই ছিলেন এর প্রকাশক। বইটি জাতীয় নেতা বালগঙ্গাধর তিলকের

জীবনী। কিন্তু এতে বিশেষ যে ঘটনার উপর গুরুত্ব দেওয়া হয়েছিল তা ছিল অভিযুক্ত ক্ষুদিরাম এবং প্রফুল্ল চাকীর সপক্ষে সমর্থন করায় ১৯০৮ খৃষ্টাব্দে তিলকের বিরুদ্ধে সরকার যে মোকদ্দমা করে তার আনুপূর্বিক বিবরণ। ব্রিটিশ সরকার বইটিকে বাজেয়াপ্ত ঘোষণা করেন ( Proscribed Indian Book No. 199, Proscribed Publication BEN B67 )।

আগেই বলেছি 'দেশের কথা' সখারামের সবচেয়ে আলোচিত ও আদৃত পুস্তক। প্রথমে এটি দুটি ভাগে প্রকাশিত হয় ( ১৯০৪ )। ১ম ভাগ ১৩১১ সাল ( ১৬ জুন ১৯০৪ ) এবং পরিশিষ্ট ভাগ ( ২৩ অক্টোবর ১৯০৭ ) ১৩১৪ সালে যথাক্রমে ৩৪২ ও ৩৭ পৃষ্ঠা সম্বলিত ছিল। প্রথম চারটি সংরক্ষণে মোট দশ হাজার খণ্ড পুস্তকের প্রকাশ এর জনপ্রিয়তাকে বোঝায়। ৪র্থ সংস্করণের বিজ্ঞাপন থেকে আমরা জানতে পেরেছি জ্যৈষ্ঠ ১৩১১ সালের প্রথম সংস্করণে এক হাজার, আশ্বিন ১৩১২ সালের দ্বিতীয় সংস্করণে দু'হাজার, মাঘ ১৩১২ সালের —মাত্র ৪ মাসের ব্যবধানে— তৃতীয় সংস্করণে আরও পাঁচ হাজার এবং আশ্বিন ১৩১৪ সালের চতুর্থ সংস্করণে দু হাজার খণ্ড ছাপানো হয়। স্বভাবতই বোঝা যাচ্ছে ১৯০৫ খৃষ্টাব্দ বা ১৩১২ সালের বঙ্গভঙ্গ আন্দোলনের সময় এর চাহিদা তুঙ্গে উঠেছিল।

পঞ্চম সংস্করণে ( ১৯০৮ ) 'বঙ্গের অঙ্গচ্ছেদ' নামে একটি নতুন পরিচ্ছেদ যুক্ত হয়। ফলে ব্রিটিশ সরকার বইটিকে বাজেয়াপ্ত করার নির্দেশ দেন ( ২৮. ৯. ১৯১০ তারিখে একটি বিজ্ঞপ্তির সাহায্যে )। নির্দেশনামাটি ছিল নিম্নরূপ :

POLITICAL / NOTIFICATION

No. 2840 P D.—

The 22nd September 1910—Whereas it appears to the Lieutenant Governor that a Bengali book entitled "Desher Katha" written and published by Sakharam Ganesh Deoshar, contains words of the nature described in Section 4, Sub-section (1), of the Indian Press Act ( 1 of 1910 ), inasmuch as they have a tendency to excite disaffection towards His Majesty or the Government by law in British India ;

Now, therefore, in exercise of power conferred by Section 12, Sub-section (1), of the said Act, the Lieutenant

Governor hereby declares all copies of the said book forfieted to His Majesty.

E. V. LEVINGE
Off g. Chief Secy. to the
Government of Bengal.

বইটি বাজেয়াপ্ত হল কিন্তু এর জনপ্রিয়তার ইতিহাস স্বয়ং গ্রন্থকারই বইয়ের পঞ্চম সংস্করণের ভূমিকায় লিপিবদ্ধ করে গেছেন। তিনি লিখেছেন—'বঙ্গীয় পাঠক-সমাজে এরূপ নীরস বিষয়পূর্ণ পুস্তকের সমাদর হইবে, তাহা পূর্বে কল্পনা করিতে পারি নাই। তাঁহাদিগের সুবিধার্থে দ্বিতীয় সংস্করণে গ্রন্থের আকার বহুল রূপে বৃদ্ধি করিয়াও মূল্য পূর্ববৎ রাখা হয়। পরন্তু বার আনা মূল্যে 'দেশের কথা'র একটি 'সুলভ সংস্করণ'ও প্রকাশ করিতে সাহসী হই। প্রতিটি সংস্করণেই সখারাম বইটিতে নানা তথ্য সংযোজনাপূর্বক বইয়ের কলেবর বৃদ্ধি করে থাকতেন। কিন্তু তাতে দাম বাড়ানোর পরিবর্তে দাম কমানোর দিকেই তিনি সচেষ্ট থাকতেন। যেমন পঞ্চম সংস্করণের 'চতুঃশতাধিকে পৃষ্ঠাব্যাপী পুস্তকের রাজ-সংস্করণের মূল্য পাচসিকা স্থলে এক টাকা ও সুলভ সংস্করণের মূল্য বার আনা স্থলে আট আনা মাত্র' করেছিলেন।

বইটি বাজেয়াপ্ত হলে 'হিন্দী হিতবার্তা' গ্রন্থকারকে বাংলা সরকারের খামখেয়ালীপূর্ণ আদেশের বিরুদ্ধে হাইকোর্টে মামলা করতে পরামর্শ দেয়। সখারাম মামলা রুজুও করেছিলেন। কিন্তু তাঁর অকাল মৃত্যু পরবর্তী প্রত্যাশিত বিচার প্রহসনকে আর সংঘটিত হতে দেয় নি।

সখারামের 'দেশের কথা' ভারতের বৃটিশ শাসনের না-পছন্দের প্রধান কারণগুলি তুলে ধরেছিল। বৃটিশ অপশাসনে সাধারণ প্রজাগণ রক্তশূন্য হয়ে পড়েছিল। ভারতের সমস্ত সম্পদ ব্রিটিশ অপহরণ করে নিজেদের দেশের ভাণ্ডারকে সমৃদ্ধ করছিল। ফলে ভারতীয় বাণিজ্য এবং শিল্পে অবশ্যম্ভাবী অপমৃত্যু ঘনিয়ে আসছিল। কোথায় শাসক দল ভারতীয় জনগণকে কৃষিতে স্বয়ম্ভর করবে—তার পরিবর্তে তাদের ক্রয়ক্ষমতার অবনতি ঘটিয়ে প্রায় অনাহারে বা অর্ধাহারে রাখার পরিস্থিতি গড়ে তুলেছিল! এবং সানন্দে তারা সে সময়ে এদেশের উৎপন্ন চাউল অন্যত্র রপ্তানী করে দিচ্ছিল। রমেশচন্দ্র দত্ত, দাদাভাই নৌরজী প্রমুখের তথ্য আহরণ করে সখারাম দেখিয়ে দিয়েছিলেন কি ভাবে এদেশের সম্পদ ব্রিটেনে চলে যাচ্ছে। এর ফলে ভারত যে শুধু মানসিক বা অর্থনৈতিকভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছিল তাই নয়, ভারতের ভাস্কর, স্থপতি, বয়ন-শিল্পী সকলেই ধীরে ধীরে হারিয়ে ফেলছিল তাদের দক্ষতা।

বুদ্ধিজীবী ভারতের ক্ষতিও তারা করছিল। নতুন শিক্ষাব্যবস্থা প্রবর্তন এবং সমাজে কেবল একদল 'কেরাণী' তৈরী করছিল। মর্যাদাযুক্ত কোনো পদই ভারতীয়ের জন্য খোলা ছিল না। ভারতের বিদ্যার্জনকে তারা কিছুমাত্র মূল্য দিত না। পরন্তু বিচার ব্যবস্থাটি ভারতীয়দের জন্য ভিন্নতর ব্যবস্থা যেন একটা শ্বাসরোধকারী পরিবেশ গড়ে তুলেছিল।

এই বৃটিশ অপশাসকদের সঙ্গে মিশনারীরা যোগ দিয়ে হিন্দুধর্মেরও ভিত্তি-ভূমিকে নড়িয়ে দিতে চেয়েছিল। যুবচিত্তকে তারা করে দিয়েছিল বিভ্রান্ত। মদ্যপানকে শিক্ষার অঙ্গ হিসেবে প্রচার করে যুবশক্তির মধ্যে এনে দিয়েছিল অবক্ষয়। সে কারণেই বোধ করি লর্ড বার্জ হ্যামিল্টন সাক্ষাতে বলেছিলেন—'Our Government never will be popular in India · Our Government never can be popular in India' ('দেশের কথা'য় উদ্ধৃত)।

'দেশের কথা' রচিত হয়েছিল জাতীয় মহাসমিতির আরব্ধ কাজ সম্পূর্ণ করার জন্য। বইটি লেখার জন্য সখারাম অজস্র তথ্য বিভিন্ন জনের রচনা, সাময়িক পত্র এবং অন্যান্য সূত্র থেকে আহরণ করেছিলেন। রমেশচন্দ্র দত্তের The Economic History of India (১৯০১), দাদাভাই নৌরজীর 'Poverty and our British rule in India, জন ডিগ্‌বির The Prosperous British India—A Revolution from official Records (London 19 1) প্রভৃতি বই তাঁকে অজস্র তথ্য সরবরাহ করেছে। কিন্তু বইটিকে শুধুমাত্র তথ্যবাহী ভাবলে ভুল হবে। কারণ তৎকালীন আন্দোলন এবং জীবন এতে প্রাণ পেয়েছে। দীর্ঘদিন ধরে বঞ্চনার যে ইতিহাস পুঞ্জীভূত হয়ে উঠেছিল 'দেশের কথা' সেই বঞ্চনারই তথ্যসমৃদ্ধ ইতিহাস। তাছাড়া 'দেশের কথা' আমাদের মনে পড়িয়ে দেয় বঙ্কিমচন্দ্রের 'বঙ্গদেশের কৃষক' অথবা অক্ষয়কুমার দত্তের 'পল্লীগ্রামস্থ প্রজাদের দুরবস্থা বর্ণন' প্রবন্ধের কথা। এই বই সেই সব ঋদ্ধ-চিন্তারই উত্তরকালীন ফসল। 'কৃষকের সর্বনাশ' এই বইয়ের একটি মূল্যবান পরিচ্ছেদ। এক সময়ে এই পরিচ্ছেদ (মূল প্রথম সংস্করণের ৯৭-১৪৪ পৃষ্ঠা) পৃথক করে নিয়ে স্বতন্ত্র পুস্তিকাকারে প্রকাশিত হয়েছিল মূল বই প্রকাশের এক মাসের পরই।

'দেশের কথা'র একটি সমালোচনা লিখে দীনেশচন্দ্র সেন নব পর্যায় 'বঙ্গদর্শন' পত্রিকায় প্রকাশের জন্য রবীন্দ্রনাথের কাছে পাঠিয়ে দেন। রবীন্দ্রনাথ বইটিতে কেবলমাত্র ব্রিটিশের দোষদর্শন থাকায় এর মধ্যে ক্ষুদ্র স্বদেশবোধ লক্ষ্য করেছিলেন

বলে বইটি সম্পর্কে উচ্ছ্বসিত হতে পারেন নি। আমাদের মনে হয় 'দেশের কথা'র বেশ কিছু অংশ 'হিতবাদী'র সম্পাদকীয় হিসাবে রচিত হয়ে থাকায় প্রাসঙ্গিকতাচ্যুতি ঘটেছিল কোনো কোনো ক্ষেত্রে। তাছাড়া আজকের দিনে হয়তো এর সমস্ত বিষয়টিকে খুব একটা প্রাসঙ্গিক মনে নাও হতে পারে। কিন্তু ইংরেজ শাসকগোষ্ঠী তাদের অপশাসনে ভারতের যে চিরস্থায়ী ক্ষতি করে গেছে তার কারণ অনুসন্ধান এবং যে বিষয়গুলি এখনও পর্যন্ত জ্বলন্ত তার জন্যে এই বই পড়তেই হবে। সে কারণেই এর পুনর্মুদ্রণের প্রাসঙ্গিকতা আছেই। ডঃ মহাদেব প্রসাদ সাহা এক সময়ে এর একটি পুনর্মুদ্রণ প্রকাশ করেছিলেন। এখন কলেজ স্ট্রীট পাবলিকেশন এই দুষ্প্রাপ্য বইয়ের পুনর্বার পুনর্মুদ্রণ ঘটিয়ে একালের পাঠকের সঙ্গে এই বইয়ের সেতুবন্ধন করলেন।

এখন আমরা দীনেশচন্দ্র সেনের মন্তব্য এবং তদুপরি রবীন্দ্রনাথের মন্তব্য 'বঙ্গদর্শন' পত্রিকার শ্রাবণ ১৩১১ সংখ্যা থেকে উদ্ধার করে দিয়ে সম্পাদকীয় রচনার সমাপ্তি ঘটালাম। ভরসা করি 'দেশের কথা' দেশের মানুষ পুনশ্চ সাদরে গ্রহণ করবেন। পাঠকদের সুবিধার্থে পুরানো আনা-পাই-এর হিসাব বর্তমান প্রচলিত 'পয়সা'র মানে রূপান্তরিত করা হয়েছে।

বোজভিলা, বর্ধমান — বারিদবরণ ঘোষ

ভাদ্র, ১৩৯৪

## রবীন্দ্রনাথ ঠাকুরকৃত সমালোচনা
## দেশের কথা

শ্রদ্ধেয় শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন শ্রীযুক্ত সখারাম দেউস্কর মহাশয়ের রচিত 'দেশের কথা' নামক পুস্তকের সমালোচনা আমাদের নিকট প্রেরণ করিয়াছেন। তাহার আরম্ভে তিনি লিখিতেছেন :

'এই পুস্তকের বিষয়গুলি মৌলিক নহে। ভারতহিতৈষী ডিগ্‌বি প্রভৃতি ইংরেজগণ এবং দাদাভাই নরোজি, রমেশচন্দ্র দত্ত প্রভৃতি ভারতের সুসন্তানগণ যে-সকল বিষয় লইয়া বহুবৎসর যাবৎ আলোচনা করিতেছেন তাহাই মূলত অবলম্বন করিয়া এই পুস্তকখানি রচিত হইয়াছে। ভারতবর্ষের বর্তমান অবস্থা সম্বন্ধে অনেক তত্ত্ব অস্পষ্টভাবে আমাদের ধারণায় ছিল, এই পুস্তকখানি পড়িয়া তাহা সুস্পষ্ট জীবন্ত এবং আকারপ্রাপ্ত হইয়া উঠিয়াছে।

'কোনো সাধুপুষ্পিত সুন্দর উদ্যান দাবদগ্ধ হইয়া গেলে কিংবা কোনো সুদর্শন পরিচিত বন্ধুর হঠাৎ কঙ্কাল দেখিলে মনের যেরূপ অবস্থা হয়, বর্তমান চিত্রে অঙ্কিত ভারতীয় শিল্পবাণিজ্যাদির অবস্থা দর্শনে সেইরূপ একটা ভাবের উদয় হইবে, অথচ দেউস্করমহাশয় কোনো উত্তেজিত বক্তৃতা প্রদান করেন নাই— কতকগুলি সংখ্যাবাচক অঙ্ক এবং সেন্সাস ও স্ট্যাটিস্টিক্স্ হইতে সমুদ্ধৃত কথা নিঃশব্দে একটি মর্মচ্ছেদী দৃশ্য উদ্‌ঘাটন করিয়া দেখাইবে। এই দৃশ্য একটি বিয়োগান্ত নাটকের ন্যায়—প্রভেদ এই যে, ইহাতে কাল্পনিক দুঃখের কথা নাই, ইহা আমাদের নিজেদের দুঃখদারিদ্র্য ও মৃত্যুর চিত্র প্রদর্শন করিতেছে। গ্রন্থকার ভিষকের ন্যায় আমাদের ক্ষতস্থানটি জাগাইয়া তুলিয়া বেদনাবোধের সঞ্চার করিয়াছেন।'

ইহার অনতিদূর পরেই তিনি লিখিতেছেন—

'দেউস্কর মহাশয় বলেন, পুনঃপুনঃ আন্দোলন করিলে গবর্ণমেণ্ট্ অবশ্যই আমাদের কথায় কর্ণপাত করিবেন।'

শিক্ষাটা কি এই হইল। ইতিহাসে প্রমাণ হইতেছে, প্রবল জাতি ইচ্ছা করিয়া, চেষ্টা করিয়া দুর্বলজাতির স্বত্ব নষ্ট করিতেছে ; ইহা হইতে কি এই সিদ্ধান্ত হইতেছে যে, সেই প্রবল জাতির নিকট পুনঃপুন আন্দোলন করিলেই লোপ্ত্রদ্রব্য ফিরিয়া পাওয়া যায়। ব্যাপারটা এতই সহজ ?

ইহার উত্তরে আন্দোলনের দল বলিবেন, তা ছাড়া আর কী করিব। একটা তো কিছু করা চাই।

আমরা বলি, যদি কিছু করতেই হয় তো ওই অরণ্যে রোদনটাই নয়। আমাদের যদি জিজ্ঞাসা করা হয়, তোমরা এই ইতিহাস হইতে লাভ করিবার বিষয় কী দেখিলে। আমরা বলিব, লাভের বিষয় দেখিয়াছি, কিন্তু সেটা দরখাস্তপত্রিকা নহে। আমাদের লাভ এই যে: ইংরাজের আদর্শ আমাদের হৃদয় জয় করিয়াছিল। স্বদেশের সকল দিক হইতে আমাদের হৃদয় বিমুখ হইতেছিল। মুখে আস্ফালন করিয়া যাহাই বলি আমাদের অন্তঃকরণ বলিতেছিল, বিলাতি সভ্যতার মতো সভ্যতা আর নাই। এই কারণে আমাদের দেশের আদর্শ কী, শক্তি কোথায়, তাহা যথার্থভাবে বিচার করিয়া বাহির করিতে পারিতেছিলাম না। প্যাট্রিয়টিজম্-মূলক সভ্যতার চেহারা ইতিহাসে উত্তরোত্তর যতই উৎকট হইয়া ফুটিয়া উঠিতেছে ততই আমাদের হৃদয়ের উদ্ধার হইতেছে। ক্রমশই আমাদের দেশ যথার্থভাবে আমাদের হৃদয়কে পাইতেছে। ইহাই পরম লাভ। ধনলাভের চেয়ে ইহা অল্প লাভ নহে।

অন্যপক্ষ বলিবেন, তবে দেশহিতৈষিটাকে তোমরা ভালোই বল না। আমরা বলি, দেশহিতৈষিতা কাহাকে বলে তাহা লইয়া এত তর্কের বিষয় আছে যে, কেবল ওই নামটাকে লইয়া মুখে মুখে লোফালুফি করিয়া কোনো ফল নাই। প্যাট্রিয়টিজ্‌মের প্রতিশব্দ দেশহিতৈষিতা নহে। জিনিসটা বিদেশী, নামটাও বিদেশী, থাকিলে ক্ষতি নাই। যদি কোনো বাংলা শব্দই চালাইতে হয়, তবে 'স্বাদেশিকতা' কথাটা ব্যবহার করা যাইতে পারে।

স্বাদেশিকতার ভাবধারা এই যে, স্বদেশের ঊর্ধ্বে আর কিছুকেই স্বীকার না করা। স্বদেশের লেশমাত্র স্বার্থে যেখানে বাধে না সেইখানেই ধর্ম বল, দয়া বল, আপনার দাবি উত্থাপন করিতে পারে—কিন্তু যেখানে স্বদেশের স্বার্থ লইয়া কথা সেখানে সত্য, দয়া, মঙ্গল, সমস্ত নীচে তলাইয়া যায়। স্বদেশীয় স্বার্থপরতাকে ধর্মের স্থান দিলে যে ব্যাপারটা হয় তাহাই প্যাট্রিয়টিজ্‌ম্ শব্দের বাচ্য হইয়াছে।

স্বার্থপরতা কখনোই ধর্মের জন্য আপনাকে সংযত করে না, স্বার্থের জন্যই করে। ইংরাজ কখনোই এ কথা ভাবে না যে, পৃথিবীতে ফরাসি সভ্যতার একটা উপকারিতা আছে, অতএব সে সভ্যতায় আঘাত করিলে সমস্ত মানবের, সুতরাং আমাদেরও ক্ষতি। নিজের পেট ভরাইবার জন্য আবশ্যক হইলে ফরাসিকে সে বটিকার মতো গিলিয়া ফেলিতে পারে, দ্বিধামাত্র করে না। তাহার দ্বিধার একমাত্র কারণ, আমারও গায়ে জোর আছে, ফরাসিও নেহাৎ ক্ষীণজীবী নহে, অতএব কী জানি লাভ করিতে গিয়া মূলধন-সুদ্ধ হারানো অসম্ভব নহে। এ স্থলে ক্ষুধানিবৃত্তির জন্য এশিয়া-আফ্রিকার ডালপালা সমস্ত মুড়াইয়া খাইলে কোনো দোষ দেখি না। অতএব তিব্বতে শান্তিদূত প্রেরণের ব্যবস্থাকালে কপোলযুগ লজ্জায় রক্তিমবর্ণ করিবার কোনো প্রয়োজন নাই।

ইহা হইতে স্পষ্ট বুঝা যাইবে, স্বার্থপরতাকে যদি ধর্মের আসনের প্রান্তে বসাইয়া কিছুমাত্র প্রশ্রয় দেওয়া যায়, তবে অবশেষে সে একদিন ধর্মকে ঠেলা মারিয়া ফেলিবেই। স্বদেশীয় স্বার্থপরতা আজ সেইজন্য কেবলই পৃথিবীময় তাল ঠুকিয়া-ঠুকিয়া দেবতাকে সুদ্ধ ভয় দেখাইয়া স্তম্ভিত করিবার চেষ্টা করিতেছে।

বিখ্যাত ভ্রমণকারী Sven Hedin'এর নাম সকলেই শুনিয়াছেন। ইংরাজের তিব্বত-আক্রমণ প্রসঙ্গে তিনি বলিয়াছেন—

"The English campaign in Tibet is a fresh proof of the Imperialist brutality which seems to characterise the political tendencies of our times, and in face of which the position of the smaller states appears precarious. A small

state which does not possess the power to defend itself is doomed to decay, whether it is Christian or not. If our priests taught the people the meaning of the words 'Love thy neighbours as thyself', 'Thou shalt not steal', 'Thou shalt do not murder', 'Peace on earth and goodwill towards men', instead of losing themselves and their hearers in unfathomable and completely useless dogmas, such an injustice as the present one would be impossible But probably such really Christian feeling are nonsense in modern polity. And the same Christians send our missionaries to Japan. In the name of truth one ought to protect the Asiatics from such Christianity."

এ-সকল কথার তাৎপর্য আমাদিগকে গ্রহণ করিতে হইবে। টেলিগ্রাফ রেলগাড়ি ও বড়ো বড়ো ইস্কুলই যে সভ্যতার প্রকৃত উপকরণ ও লক্ষণ নহে তাহা নিশ্চয় জানিয়া যথার্থ মনুষ্যত্বলাভের জন্য অন্যত্র সন্ধান করিতে হইবে—তখন জ্ঞান হইতেও পারে যে, মনুষ্যত্বচর্চার জন্য পাশ্চাত্য শস্ত্রধারীদের ছাত্রত্ব স্বীকার করা আমাদের পক্ষে অত্যাবশ্যক নহে। তখন নিজের দেশের আদর্শ ও নিজের শক্তিকে নিতান্ত অবজ্ঞেয় বলিয়া মনে হইবে না।

কিন্তু অন্নের অভাবে কৃশ হইয়া, তেজের অভাবে ম্লান হইয়া, ঝরিয়া মরিয়া পড়িলে তখন তোমার দেশের আদর্শই বা কোথায় ধর্মই বা কোথায়। আদর্শ রক্ষা করিতে গেলেও যে শক্তির প্রয়োজন হয় তাহার অবাধ চর্চার স্থল কোথায়। কাজেই সেজন্য দরখাস্ত করিতেই হয়, শুদ্ধ ইংরাজি ভাষায় রেজোল্যুশন পাস না করিলে চলেই না।

এক দিকে স্বদেশীয় স্বার্থপরতার সংঘাত আক্রমণ করিলে অপর দিকেও স্বদেশীয় স্বার্থরক্ষার উদ্যম স্বভাবতই জাগিয়া উঠে। এমনি করিয়া ইংরাজিতে যাহাকে নেশন, অর্থাৎ পোলিটিকাল স্বার্থবদ্ধ জনসম্প্রদায় বলে, তাহার উদ্ভব হইতে থাকে।

আমাদের দেশের বর্তমান অবস্থায় তাহার উদ্ভব না হইয়া থাকিতেই পারে না। সুতরাং এই সময়েই আমাদের মোহমুক্ত হওয়া দরকার। অনিবার্য প্রয়োজনে যাহা আমাকে লইতেই হইবে তাহার সম্বন্ধে অতিমাত্রায় মুগ্ধভাব থাকা কিছু নয়। এ কথা যেন না মনে করি, জাতীয় স্বার্থতন্ত্রই মনুষ্যত্বের চরম লাভ। তাহার উপরেও ধর্মকে রক্ষা করিতে হইবে—মনুষ্যত্বকে ন্যাশনালত্বের চেয়ে বড়ো বলিয়া জানিতে হইবে। ন্যাশনালত্বের সুবিধার খাতিরে মনুষ্যত্বকে

পদে পদে বিকাইয়া দেওয়া, মিথ্যাকে আশ্রয় করা, ছলনাকে আশ্রয় করা, নিদয়তাকে আশ্রয় করা প্রকৃতপক্ষে ঠকা। সেইরূপ ঠকিতে ঠকিতে অবশেষে একদিন দেখা যাইবে, ন্যাশনালত্ব-সুদ্ধ দেউলে হইবার উপক্রম হইয়াছে; কারণ, স্বার্থপরতার স্বভাবই এই যে, সে ক্রমশই সংকীর্ণতার দিকে আকর্ষণ করে। তাহার প্রমাণ, বোয়ার যুদ্ধে ইংরাজের তরফের রসদের মধ্যে রাশি রাশি ভেজাল। জাপানের সঙ্গে যুদ্ধে রাশিয়ার পক্ষেও সেইরূপ দেখা গেছে। মনুষ্যত্বের মঙ্গলকে যদি ন্যাশনালত্ব বিকাইয়া দেয়, তবে ন্যাশনালত্বের মঙ্গলকেও একদিন ব্যক্তিগত স্বার্থ বিকাইতে আরম্ভ করিবে। ইহার অন্যথা হইতেই পারে না। প্রাকৃতিক নিয়মই যে অমোঘ—ধর্মের নিয়ম যে অমোঘ নহে – তাহা নয়।

বাল্যশিক্ষার প্রভাব বড়ো কম নয়। ভারতবর্ষের অস্থিমাংস লইয়াও দীনেশবাবুর ন্যায় মনীষী ব্যক্তি 'দেশের কথা'র সমালোচনার ছলে এক জায়গায় লিখিয়াছেন—

'গবর্মেন্ট্ যখন এক চক্ষে ভারতবাসীর হিত ও ভাবী উন্নতির দিকে লক্ষ্য করেন তখন তাঁহার আর-একটা চক্ষু সাগরমেখলা শ্বেতদ্বিপাধিষ্ঠাত্রী বাণিজ্যলক্ষ্মীর চরণনখরপ্রান্তে আবদ্ধ থাকিবে, ইহ্ আমরা কোনোক্রমেই অন্যায় বলিয়া মনে করিতে পারিব না।'

দুটি চোখের ঠিক একটি চোখ সাগরের এ পারে এবং একটি চোখ ও পারে রাখিলে ন্যায়দণ্ড কতকটা সিধা থাকিত। কিন্তু দেউস্কর মহাশয়ের গ্রন্থখানি কি তাহাই প্রমাণ করিয়াছে। আসল কথা, আমরা আজকাল অনেকেই মনে করি, ন্যাশনালিটির স্পর্শমণির স্পর্শে সমস্ত অন্যায় সোনার চাঁদ হইয়া উঠে।

যাহা হউক, আমাদিগকে নেশন বাঁধিতে হইবে—কিন্তু বিলাতের নকলে নহে। আমাদের জাতির মধ্যে যে নিত্যপদার্থটি, যে প্রাণপদার্থটি আছে, তাহাকেই সর্বতোভাবে রক্ষা করিবার জন্য আমাদিগকে ঐক্যবদ্ধ হইতে হইবে— আমাদের চিত্তকে, আমাদের প্রতিভাকে মুক্ত করিতে হইবে; আমাদের সমাজকে সম্পূর্ণ স্বাধীন ও বলশালী করিতে হইবে। এ কার্যে স্বদেশের দিকে আমাদের সম্পূর্ণ হৃদয়, স্বদেশের প্রতি আমাদের সম্পূর্ণ শ্রদ্ধা চাই - যাহা শিক্ষা ও অবস্থার গুণে অন্য দিকে ধাবিত হইয়াছে তাহাকে ঘরের দিকে ফিরাইতে হইবে। আশা করি, দেউস্কর মহাশয়ের বইখানি আমাদিগকে সেই পথে যাত্রার সহায়তা করিবে—আমাদিগকে পুনঃপুন নিষ্ফল আন্দোলনের দিকেই উৎসাহিত করিবে না।

শ্রাবণ ১৩১১, বঙ্গদর্শন। অপিচ দ্র. রবীন্দ্র-রচনাবলী বিশ্বভারতী সংস্করণ, দশম খণ্ড, পৃঃ ৬১৯-৬২৩।

# আমাদের দেশ

সমুদ্র-বলয়াঙ্কিতা হিমাদ্রিকৃতশেখরা ভারতভূমির বিস্তার ১৩,৮৮,৯৭২ বর্গ মাইল। ইহার মধ্যে ৭ লক্ষ ৯৩ হাজার ৯৭২ বর্গ মাইল স্থান ইদানীং ইংরাজের প্রত্যক্ষ শাসনাধীন রহিয়াছে। এই অংশকে 'বৃটিশ ভারত' বলে। সরকারি কাগজপত্রে ব্রহ্মদেশ ও বেলুচিস্থানকেও বৃটিশ ভারতের অন্তর্ভুক্ত বলিয়া ধরা হইয়া থাকে। ব্রহ্মদেশের পরিমাণ ১,৬৮,৫৫০ বর্গ মাইল। বৃটিশ বেলুচিস্থান আয়তনে ২২,৪০০ বর্গ মাইলের অধিক নহে। ভারতবর্ষে সর্বশুদ্ধ ২১৩টি করদ রাজ্য আছে। তন্মধ্যে মধ্যভারতে ক্ষুদ্র-বৃহৎ সর্বসমেত ৮০টি, রাজপুতনায় ২০টি, পাঞ্জাবে ৩৪টি, মধ্যপ্রদেশে ১৫টি, মাদ্রাজ অঞ্চলে ৫টি, বোম্বাই প্রদেশে ২০টি, বঙ্গে ৪টি, পশ্চিমোত্তর প্রদেশে ২টি, কাশ্মীরে ১টি, মহীশূরে ৮টি, হায়দ্রাবাদে ১৯টি ও বরোদায় ৬টি অবস্থিত। করদ দেশীয় রাজ্যগুলির পরিমাণ সর্বশুদ্ধ ৫,৯৫,০০০ বর্গ মাইল।

বর্তমানকালে ভারতবর্ষে সর্বসমেত ২৮,৪২,৩৪,৭০০ লোকের বাস। এই জনসংখ্যা সমগ্র ভূমণ্ডলের লোকসংখ্যার প্রায় এক-পঞ্চমাংশ। পূর্বোক্ত ২৮½ কোটি লোকেব মধ্যে ২২,১০,৫৩,১৩২ জন বৃটিশশাসিত ভারতবর্ষে ও অবশিষ্ট ৬,৩১,৮১,৫৭০ জন দেশীয় হিন্দু-মুসলমান করদ নৃপতিদিগের অধীনতায় বাস করে। ব্রহ্মদেশ ও বৃটিশ বেলুচিস্থানের লোকসংখ্যা ১ কোটি ৩২ হাজার। ভারতবর্ষে ২০,৭১,৪৭,০২৬ হিন্দু, ৬,২১,০০,০০ মুসলমান ও ১ লক্ষ ৬৮ হাজার ইউরোপীয়ানের বাস। বৃটিশ ভারতে ২২,০৯,২৮,১০০ হিন্দু-মুসলমান (১১,২২,৪৪,৯০০ পুরুষ এবং ১০,৮৭,৬৩,২০০ স্ত্রীলোক) বাস করে।* এই ২২ কোটি ৯ লক্ষাধিক হিন্দু-মুসলমানের সুখ-দুঃখের কথাই এই ক্ষুদ্র পুস্তকে অতি সংক্ষেপে আলোচনা করা হইয়াছে।

## ইংরাজ শাসনের দোষ-গুণ

"It is better to follow the real truth of things than an imaginary view of them."—Machiavelli.

* সমগ্র ভারতে হিন্দুর সংখ্যা ২০,৭১,৪৭,০২৬ (১০,৫১.৮৮,৯৫৫ জন পুরুষ ও ১০,১৯,৫৮,০৭১ স্ত্রীলোক)। তন্মধ্যে দেশীয় করদ-রাজ্যসমূহে ৪,৮৫,৪৫,৮৩৮ হিন্দুর বাস। মুসলমানের সংখ্যা ৬,২৪,৫৮,০৭৭ (৩,২২,৫৭,৬১০ পুরুষ ও ৩,০২,০০,৪৬৭ স্ত্রীলোক। ইহাদিগের মধ্যে ৩,৩৯,৪৪৬ জন ব্রহ্মদেশের ও ৮৬,৫৩,৫৬০ দেশীয় রাজ্যের (বৃটিশ-বেলুচিস্থানসহ) অধিবাসী। বৌদ্ধধর্মাবলম্বীর সংখ্যা ৯৪,৭৬,৭৫৯। তন্মধ্যে ব্রহ্মদেশেই ১১ লক্ষ ৮৪ হাজার বৌদ্ধের বাস। শিখদিগের সংখ্যা প্রায় ২২ লক্ষ। আর্যসমাজের মতাবলম্বী ৯২,৪১১ জন, ব্রাহ্ম ৪০৫০ জন (তন্মধ্যে স্ত্রীলোক ১৭০১), খৃষ্টান ২৯ হাজার, ২৫০ জন সাঁওতাল, কোল, ভীল প্রায় এক লক্ষ।

ভারতবাসী এককালে সমগ্র পৃথিবীর শিক্ষকের পদে প্রতিষ্ঠিত থাকিলেও দৈবের বিড়ম্বনায় ও আত্ম-কর্ম-দোষে আজ পরাধীন, পরানুগ্রহ-জীবী। কবি গাহিয়াছেন,—

"স্বাধীনতা-হীনতায় কে বাঁচিতে চায় রে!"

সুপ্রসিদ্ধ ইংরাজ-লেখক লর্ড মেকলে বলিয়াছেন,—

The heaviest of all yokes is the yoke of the stranger.

ফলতঃ পর-বশতার অপেক্ষা গুরুতর দুঃখ আর নাই। কিন্তু মূর্খের প্রভু হওয়া অপেক্ষা পণ্ডিতের গোলামী করা ভাল, ইহাও এ দেশের চিরন্তন প্রবাদ। ইংরাজ রাজত্বে আমরা এ প্রবাদের সত্যতা পদে পদে উপলব্ধি করিতেছি। ভারতবর্ষ আজ বহু শতাব্দী "পর-দাস-দশায়" যাপন করিতেছে, কিন্তু বর্তমানকালে ভারতবাসী যেরূপ দাসত্বে কালক্ষেপ করিতেছে, তাহা বহুলাংশে বরণীয়, সন্দেহ নাই। ইংরাজ বৈদেশিক রাজা হইলেও বহুগুণে গুণবান্ ও সভ্য-জাতিনিচয়ের শীর্ষস্থানীয়। অন্ততঃ ভারতবাসীর পক্ষে যে সকল গুণ শিক্ষা করা বর্তমান অবস্থায় বিশেষ আবশ্যক, ইংরাজের সে সকল গুণ যথেষ্ট আছে। সুতরাং ইংরাজের সাহচর্যে ভারতবাসী যে একদিকে বিশেষ লাভবান হইতেছে, তাহাতে সন্দেহ নাই। যতদিন ভারতবাসী পরাধীন অবস্থায় থাকিতে বাধ্য হইবে, ততদিন যেন তাহাদিগকে ইংরাজের অধীন হইয়াই থাকিতে হয়।

শ্বেতদ্বীপবাসী ইংরাজ সমগ্র ভারতবর্ষের শাসনভার গ্রহণ করিয়া এই বিশাল ভূমিখণ্ডবাসী জনসমাজের মধ্যে শান্তি-স্থাপন করিয়াছেন, দেশীয় দস্যুতস্করের হস্ত হইতে লোকের ধন-প্রাণ-রক্ষার বিশেষ ব্যবস্থা করিয়াছেন, বহিঃশত্রুর আক্রমণ ভীতি দূর করিয়াছেন, প্রজাকুলের ন্যায়-বিচারলাভের পথ বহুলপরিমাণে পরিস্কৃত করিয়া দিয়াছেন। তাঁহাবা পাশ্চাত্য জ্ঞান-বিতরণে ভারতবর্ষ-বাসীর বহুল কু-সংস্কার ও সঙ্কীর্ণতা দূরীভূত করিয়াছেন। তাঁহাদের প্রদত্ত শিক্ষার প্রভাবে এদেশবাসী, বৃটিশ প্রজার প্রকৃত অধিকার কি, তাহা বুঝিতে পারিয়াছে। তাহাদিগের ন্যায্য অধিকার হইতে কেহ তাহাদিগকে বঞ্চিত করিবার চেষ্টা করিলে, তাহারা প্রতিপক্ষকে আন্দোলনাদি বিধি-সঙ্গত উপায়ে নিরস্ত করিতে শিক্ষা করিয়াছে। ভারত গবর্নমেণ্ট যথোচিত সুবিধা প্রদান করিলে তাহারা স্বদেশের শাসন-কার্যে নানা-প্রকারে রাজপুরুষদিগের সহায়তা ও দেশের মঙ্গলের জন্য আত্ম-সমর্পণ করিতে পারিবে, এ আকাঙ্ক্ষা শিক্ষিত ভারতবাসীর মনে দিন দিন বদ্ধমূল হইতেছে। ইংরাজ রাজ্যে তাহাদিগের এই আকাঙ্ক্ষা কখনই অপূর্ণ থাকিবে না, এ বিশ্বাসও পাশ্চাত্য শিক্ষার গুণে তাহাদিগের হৃদয়ে স্থান পাইয়াছে।

এই দেশের সমস্ত রাজনীতিক আন্দোলনই এই ধারণার প্রাবল্য-বিষয়ে সাক্ষ্যদান করিতেছে। উদার-প্রকৃতি ইংরাজ রাজনীতিকেরা ভারতবাসীর এই মনোভাবের পুষ্টিসাধনে বিশেষ সহায়তা করিতেছেন।

ইংরাজের অনেক গুণ নীতিবাদীর চক্ষে নিন্দনীয় বলিয়া বিবেচিত হইবে। কিন্তু পররাষ্ট্র-বিজয় ও সাম্রাজ্যরক্ষা-কার্যে সে সকল গুণের আবশ্যকতা কেহই অস্বীকার করিতে পারিবেন না। ইংরাজের সাহায্যে যদি আমরা সেই সকল গুণের অধিকারী হইতে পারি তাহা হইলে ভারতবর্ষের এই ত্রিশ কোটি বুদ্ধিমান, শ্রমশীল ও মিতাচারসম্পন্ন জাতিব দুঃসাধ্য কায· বোধ হয় জগতে আর কিছুই থাকিবে না। ইংরাজ অধ্যাপকের টোলে অধীনতা, অন্নকষ্ট ও অপমানাদি ভোগ করিয়াও যদি আমরা তাঁহাদিগের প্রদত্ত উৎকৃষ্ট শিক্ষা গ্রহণ করিতে পারি, যদি উপযুক্ত গুরুর যোগ্য শিষ্য বলিয়া পরিচয় প্রদান করিতে সমর্থ হই, তাহা হইলে আমাদিগের এই কষ্টবহুল গুরু-গৃহ-বাস সম্পূর্ণ সার্থক হইবে। উদার-চরিত ইংরাজও শিষ্যের যোগ্যতা-দর্শনে প্রীতিলাভ করিবেন।

মহামতি গ্লাডস্টোন বলিতেন,—

The worst thing you can do to a nation is to flatter it.

এই কারণে, ইংরাজ জাতির শুধু গুণ-বর্ণনা করিয়া নিরস্ত হওয়া কর্তব্য নহে। ইংরাজ-চরিত্রে গুণের ন্যায় কতিপয় গুরুতর দোষও বিদ্যমান। কুটিলতা, স্বার্থপরতা, অহঙ্কার ও বিজাতীয়ের প্রতি ঘৃণা প্রভৃতি তাঁহাদিগের দোষ সর্বত্র বিশ্রুত। ইংরাজ-চরিত্রের এই সকল দোষেও আমাদিগের সামান্য উপকার সাধিত হয় নাই। ভাবতবাসীর সামাজিক স্বাতন্ত্র্য ও ধর্মগত বিশেষত্ব রক্ষার পক্ষে ইংরাজের এই সকল দোষ বিশেষ সহায়তা করিতেছে। বিজেতার সহিত সম্পূর্ণ সম্মিলন, কখনই বিজিতদিগের মঙ্গলকর নহে। আকবরের সময়ে হিন্দু-মুসলমানের মধ্যে বিবাহাদি প্রচলিত হওয়ায় শৌর্যশালী রাজপুত জাতির কিরূপ অধোগতি হইয়াছিল তাহা ইতিহাসপাঠকেব অবিদিত নাই। হিন্দু-ইউরোপীয়ানের মধ্যে শোণিত-সম্বন্ধ স্থাপন মঙ্গলকর হইবে বলিয়া পূর্বে অনেকে মনে করিয়াছিলেন, অনেক অনুকরণপ্রিয় সংস্কারক এই প্রথার প্রবর্তনের জন্য নাচিয়া উঠিয়াছিলেন। কিন্তু এক্ষণে দেখিয়া শুনিয়া তাঁহাদিগের অনেকেরই চক্ষু ফুটিতেছে। ইংরাজ-চরিত্রের বিজাতি-বিদ্বেষই যে এইরূপ ঘটনার কারণ, তাহা বলা বাহুল্য মাত্র। অওরঙ্গজেবের বিধর্মি-পীড়নের ফলে সেকালের হিন্দুগণ মহম্মদীয় আচার-ব্যবহারের প্রতি বীতশ্রদ্ধ ও অধিকতর সধর্মপরায়ণ হইয়াছিলেন, স্থানে স্থানে শক্তি-সংগ্রহ করিয়া হিন্দু-রাজ্য প্রতিষ্ঠার চেষ্টা করিয়াছিলেন। বর্তমানকালে ইংরাজদিগের অহঙ্কার, স্বার্থপরতা

ও 'নেটিভ'-বিদ্বেষের ফলে হিন্দু মুসলমানের ক্রমশঃ অবস্থান্তর ঘটিতেছে। শ্বেতাঙ্গেরা ভারতবাসীর ধর্মে বিদ্বেষ প্রকাশ করেন না বটে, কিন্তু তাঁহাদিগের হস্তে ব্যক্তিগতভাবে ভারতবাসীকে পদে পদেই লাঞ্ছিত হইতে হইতেছে। ঘরে বাহিরে, পথে-ঘাটে, চারিদিকে এই অপমান ও লাঞ্ছনার দৃশ্য ভারতবাসী সর্বদা প্রত্যক্ষ করিতেছে। ইহার ফল ভারতবর্ষের ভবিষ্যৎ জাতীয় ইতিহাসে কোন না কোন আকারে নিশ্চিত পরিদৃষ্ট হইবে। এখনই পরিবর্তনের সূচনা পরিলক্ষিত হইতেছে। পাশ্চাত্য আচার-ব্যবহার, বেশ-ভূষা ও জীবন-যাপন-প্রণালী প্রভৃতি বিষয়ের প্রতি ভারতবর্ষ-বাসীর পূর্বে যেরূপ অনুরাগ দৃষ্ট হইত, এক্ষণে আর সেরূপ দৃষ্টিগোচর হয় না। বরং নানা স্থলে বিপরীত ভাবই দেখা যাইতেছে। ইংরাজ-জাতির চরিত্রগত যে সকল দোষের উল্লেখ করিয়াছি, এ সকল তাহারই অনিবার্য ফল।

এইরূপে ইংরাজের দোষে-গুণে আমাদের জাতীয় জীবনে অভিনব পরিবর্তনের সূচনা হইয়াছে। ইংরাজের সংসর্গে এই প্রাচীন মেধাবী জাতি জরা-পরিত্যাগপূর্বক ক্রমশঃ নবযৌবনের বল লাভে অগ্রসর হইতেছে। এই বিশাল ভারতবর্ষে পাশ্চাত্য শিক্ষা ও সভ্যতার সংঘর্ষে সর্বত্র নবজীবনের সঞ্চার হইয়াছে। একদিকে উচ্চাকাঙ্ক্ষা ও প্রতিযোগিতা অন্য দিকে দারিদ্র্য, নৈরাশ্য ও উদ্বেগ, একদিকে জ্ঞানালোকের বিস্তারে কুসংস্কারের উচ্ছেদ, অন্য দিকে ধর্মবিশ্বাসের অভাবে সহিষ্ণুতার হ্রাস, একদিকে সংবাদপত্র, গ্রন্থ প্রচার ও সভাসমিতির প্রতিষ্ঠা দ্বারা স্বদেশের মঙ্গলসাধনে দেশবাসীর যত্ন, অপর দিকে মত-ভেদ ও সুযোগ্য নেতার অভাবে সে চেষ্টার বিফলতা প্রভৃতি ব্যাপারে ভারতবর্ষের নিদ্রাভঙ্গ সূচিত হইতেছে।

ভারতীয় সমাজে পাশ্চাত্য সভ্যতার সংঘর্ষে পূর্বোক্তপ্রকারে যে বিপ্লবের সূত্রপাত হইয়াছে, ইংরাজের ন্যায় সহৃদয় সুসভ্য জাতির দোষগুণের আশ্রয়ে ভারত-বাসী যে নূতন জাতীয় শিক্ষা লাভ করিতেছে, এশিয়ার কোনও দেশের ভাগ্যে তাহা অদ্যাপি ঘটে নাই। নবজীবন-লাভ-ক্ষেত্রে অধুনা ভারতবর্ষই বিস্তীর্ণ (জাপান-বর্জিত) এশিয়া খণ্ডের মধ্যে সর্বাপেক্ষা অগ্রসর। প্রাচ্য ভূ-খণ্ডে সুসভ্য ইংরাজের ইহাই অক্ষয় মহাকীর্তি। যাঁহারা পাশ্চাত্য সমাজ হইতে দাসত্ব-প্রথার উন্মূলন করিয়াছিলেন, এই মহান গৌরব তাঁহাদিগেরই যোগ্য। প্রায় সপ্ততি বৎসর পূর্বে মহামতি মেকলে ভারতীয় সমাজে এবংপ্রকার নবজীবন-সূচনার সম্ভাবনা অনুভব করিয়া সদর্পে বলিয়াছিলেন,—

We are free, we are civilised, to little purpose, if we grudge to any portion of the human race an equal measure

of freedom and civilisation. Are we to keep the people of India ignorant in order that we may keep them submissive? Or do we think that we can give them knowledge without awakening ambition? Or do we mean to awaken ambition and to provide it with no legitimate vent? Who will answer any of these questions in the affirmative?······I have no fears. The path of duty is plain before us and it is also the path of wisdom, of national prosperity, of national honour. ······It may be that the public mind of India may expand under our system till it has out-grown the system;······they may in some future age demand European in institutions. Whether such a day will ever come I know not. But never will I attempt to avert or to retard it. Whenever it comes, *it will be the proudest day in English history. It would indeed be a title to glory all our own.*

আমরা যদি মানবসমাজের অংশবিশেষকে আমাদিগের সভ্যতা ও স্বাধীনতার সমান অধিকারপ্রদানে কুণ্ঠা প্রকাশ করি, তাহা হইলে অকারণে আমরা সভ্যতা ও স্বাধীনতা লাভ করিয়াছি। ভারতবাসিগণকে চিরকাল ভৃত্যের ন্যায় আজ্ঞাধীন রাখিবার উদ্দেশে তাহাদিগকে অজ্ঞান অন্ধকারে নিমগ্ন রাখা কি আমাদিগের উচিত? অথবা আমরা ইহাদিগকে জ্ঞানালোক প্রদান করিব, কিন্তু জ্ঞান-বৃদ্ধির সঙ্গে সঙ্গে ইহাদিগের মনে উচ্চাভিলাষ উদ্দীপ্ত হইতে দিব না, ইহাই কি আমাদিগের অভিপ্রায়? কিংবা উচ্চাভিলাষ উদ্দীপ্ত হইলেও ন্যায়সঙ্গতভাবে তাহার পূরণ করিব না, ইহাই কি আমাদিগের মনোগত ভাব? কে এই সকল প্রশ্নের একটিরও উত্তরে "হাঁ" বলিতে পারেন? ···আমার মনে কোনই আশঙ্কা হয় না। আমাদিগের সরল কর্তব্য-পথ পুরোভাগে প্রসারিত রহিয়াছে। এই পথই জাতীয় জ্ঞান, জাতীয় উন্নতি ও জাতীয় সম্মানের পক্ষে প্রশস্ত। হয়ত আমাদিগের প্রবর্তিত শিক্ষাদান পদ্ধতির ফলে কালক্রমে ভারতবাসী জনসাধারণের চিত্তের এরূপ বিকাশ ঘটিবে যে, এই পদ্ধতিতে তাহারা আর সন্তুষ্ট থাকিবে না।······ ভবিষ্যতে হয়ত তাহারা সম্পূর্ণ-ভাবে ইউরোপীয় শাসন-প্রণালীর প্রবর্তন প্রার্থনা করিতে পারে। এরূপ দিন কখনও উপস্থিত হইবে কি না, আমি জানি না! কিন্তু আমি কখনও এরূপ সময়ের আগমনে বাধা প্রদান অথবা যাহাতে ভারতের এরূপ অবস্থা কখনও উপস্থিত না হয়, তাহার চেষ্টা করিব না। যেদিন সত্য সত্য ভারতের সেই অবস্থা উপস্থিত হইবে, ইংলণ্ডের ইতিহাসে সেই দিন

সর্বাপেক্ষা গৌরবজনক বলিয়া কীর্তিত হইবে। বস্তুতঃ আমরাই সম্পূর্ণভাবে সেই উচ্চ গৌরবের অধিকারী হইব।

এই মহীয়সী বাণী উদার হৃদয় তেজস্বী ইংরাজেরই উপযুক্ত। ভারতীয় সমাজের নবজীবনলাভ-সম্বন্ধে মেকলের এই ভবিষ্যদ্বাণী এতদিনে সফল হইয়াছে। দীর্ঘকালের নিদ্রামগ্ন ভারতবাসী অজ্ঞান ও আলস্য পরিত্যাগপূর্বক পশ্চাত্যজ্ঞানালোকদীপ্ত কর্তব্যমার্গে অগ্রসর হইবার যোগ্যতা লাভ করিয়াছে। ভারতবর্ষে জাতীয় মহাসমিতির প্রতিষ্ঠায় সেই যোগ্যতার প্রথম পরিচয়প্রাপ্ত হওয়া যায়।

জাতীয় মহাসমিতির জন্মগ্রহণের পর হইতে ভারতবর্ষের বিভিন্ন প্রদেশবাসী শিক্ষিত জনগণের মধ্যে পরস্পরের প্রতি সহানুভূতি বৃদ্ধি পাইতেছে, ভারতের শুভাশুভ সম্বন্ধে মতভেদ দূরীভূত হইয়া ক্রমশঃ তাঁহাদিগের ঐকমত্য সঙ্ঘটিত হইতেছে। কংগ্রেসের আদর্শে সামাজিক সমিতি, শিল্প-প্রদর্শনী, প্রাদেশিক সমিতি প্রভৃতি অভিনব সভা-সমিতি সমূহের উৎপত্তি হইয়াছে। কায়স্থ, জৈন, বৈশ্য, প্রভৃতি সম্প্রদায়ের লোকেরাও আপনাদিগের সামাজিক উন্নতিসাধনের জন্য সভা-সমিতি স্থাপন করিয়াছেন। মুসলমানদিগের শিক্ষা-সমিতিও কংগ্রেসেরই অন্যতর ফল। এক জাতীয় মহা-সমিতির প্রভাবে সমগ্র ভারতীয় শিক্ষিত সমাজে নূতন কর্মস্রোতের প্রবাহ উচ্ছ্বসিত হইয়া উঠিয়াছে। ইহাই ভারতে ইংরাজ-শাসনের সুফল; এলফিনস্টোন, বেন্টিঙ্ক ও রিপণ প্রভৃতি মনীষী শাসনকর্তাদিগের অক্ষয় কীর্তি, একথা অস্বীকার করিবার উপায় নাই।

মেকলে প্রভৃতি দূরদর্শী রাজনীতিকগণ ভারতবর্ষ শাসনের যে প্রণালী নির্দেশ করিয়া গিয়াছিলেন, ভারতবর্ষস্থিত সকল শ্বেতাঙ্গ রাজপুরুষ যদি তাহার অনুসরণ করিতেন, তাহা হইলে আজ বৃটিশ ভারতীয় প্রজাবৃন্দের সুখ-সমৃদ্ধির সীমা থাকিত না। যদি পার্লামেণ্টের ১৮৩৩ খৃষ্টাব্দে প্রণীত বিধান অক্ষরে অক্ষরে পালিত হইত, তাহা হইলে বৃটিশশাসন ভারতে সকল প্রকারেই সর্বজনপ্রিয় হইত, সন্দেহ নাই। কিন্তু দুর্ভাগ্যবশতঃ তাহা হইল না। ভূতপূর্ব গবর্নর জেনারেল লর্ড লিটন বাহাদুর তাঁহার একখানি গোপনীয় মন্তব্যপত্রে লিখিয়াছেন,—

No sooner was the Act passed than the Government began to devise means for practically avoiding the fulfilment of it.

এই আইন পাস হইতে না হইতে (ভারতবর্ষীয়) গবর্নমেণ্ট উহা প্রতিপালনের দায় হইতে অব্যাহতিলাভের উপায় উদ্ভাবন করিতে আরম্ভ করিলেন।

পার্লামেণ্টের আদিষ্ট এই বিধানে যোগ্য ভারতবাসীকে উচ্চতম রাজকার্যেও নিযুক্ত হইবার অধিকার দান করা হইয়াছিল। এতদ্‌প্রসঙ্গে লিটন মহোদয় আরও লিখিয়াছিলেন,—ভারতবাসীর পার্লামেণ্ট হইতে প্রাপ্ত অধিকার বিফল করিবার জন্য আমাদিগকে ( রাজপুরুষদিগকে ) কুটিল পথ অবলম্বন করিতে হইয়াছে।

We have had to choose between prohibiting them and cheating them, and we have chosen the least straightforward course.

প্রত্যক্ষভাবে ভারতবাসীর নিয়োগে বাধাদান বা প্রবঞ্চনা দ্বারা তাহাদিগের গতিরোধ ভিন্ন আমাদিগের অন্য উপায় ছিল না। এতদুভয়ের মধ্যে আমরা শেষোক্ত কুটিল উপায়ের অবলম্বনই সঙ্গত মনে করিয়াছি।

এই বলিয়া লর্ড লিটন বাহাদুর উদাহরণস্বরূপ সিভিল সার্ভিস্ পরীক্ষার্থী ভারতীয় যুবকদিগের বয়স-হ্রাস-বিষয়ক নিয়মের উল্লেখ করিয়াছেন। দুঃখের বিষয়, ভারতীয় ইংরাজ শাসনের ইতিহাসে এই প্রকার ঘটনা বিরল নহে।

ডিউক অব্ আর্জিল ( Argyll ) ১৮৯৬ খৃষ্টাব্দে এই সকল প্রসঙ্গের উল্লেখ করিয়া বলিয়াছিলেন,—

We have not fulfilled our duty or the promises and engagements which we have made.

আমরা ( ভারতবর্ষ সম্বন্ধে ) আমাদিগের কর্তব্যপালন করি নাই, আমরা যে সকল প্রতিজ্ঞা করিয়াছিলাম, তাহা রক্ষা করি নাই।

খৃঃ ৮৮৩ অব্দে লর্ড নর্থব্রুক মহোদয় ১৮৩৩ সালের পার্লামেণ্টের প্রদত্ত আদেশ ও ১৮৫৮ সালের মহারাণীর ঘোষণাপত্রের প্রতিশ্রুতিসমূহ কার্যে পরিণত করা হইতেছে না বলিয়া অভিযোগ করিলে ভূতপূর্ব ভারতসচিব লর্ড সল্সবরি ঐ সকল আদেশ ও প্রতিশ্রুতিকে সর্বজনসমক্ষে অম্লান বদনে Political hypocrisy বা "রাজনীতিক কপটতা" বলিয়া উড়াইয়া দেন। ১৮৭৫ খৃষ্টাব্দে এই প্রসিদ্ধ রাজপুরুষই বলিয়াছিলেন,—

India must be bled.

"ভারতবাসীর শোণিত-শোষিত হইবেই!"

এইরূপে একদিকে পার্লামেণ্ট ও বৃটিশ মনীষীগণ ভারতবাসীর উন্নতির পথ উন্মুক্ত করিবার আদেশ প্রদান করিতেছিলেন, অন্যদিকে বহুসংখ্যক কুটিল-প্রকৃতি ও অবৈধ-ক্ষমতাপ্রিয় রাজপুরুষ ভারতবাসীদিগের উন্নতিমার্গে সযত্ন কণ্টকারোপে প্রবৃত্ত হইয়াছিলেন। এই কারণে ভারতবাসী বৃটিশ শাসনে বাঞ্ছিত সুখসমৃদ্ধি লাভ

করিতে পারিল না। তাহারা বৃটিশ প্রজার প্রকৃত অধিকার হইতে বঞ্চিত থাকিল। ভারতে বৃটিশ শাসনের সুফলের সঙ্গে সঙ্গে—শান্তি প্রতিষ্ঠা, ন্যায়-বিচার ও জ্ঞান-বিস্তারের সঙ্গে সঙ্গে, দুর্নীতিপরায়ণ রাজপুরুষদিগের দুর্ব্যবহারে যে প্রজাকুলের স্বাস্থ্য, সম্পত্তি ও চরিত্রগত অবনতির সূত্রপাত হইবে, একথা দূরদর্শী নীতি-বিশারদ ব্যক্তিগণ বহুপূর্বেই বুঝিতে পারিয়াছিলেন।

The consequence of the conquest of India by British arms would be, in place of raising, to debase the whole people."
—Sir Thomas Munro.

বৃটিশ জাতির দ্বারা ভারতবর্ষ বিজয়ের ফলে, উন্নতির পরিবর্তে সমগ্র ভারতবাসীর অধোগতি সাধিত হইবে।

স্যার টমাস মনরোর এই ভবিষ্যদ্বাণী বহু অংশে ফলবতী হইয়াছে। ভূতপূর্ব গবর্নর জেনারেল স্যার জন শোর মহোদয় বলিয়াছিলেন,—

"There is reason to conclude that the benefits are more than counterbalanced by evils inseparable from the system of a remote foreign dominion."

ইংরাজ শাসনে ভারতবাসীর উপকার অপেক্ষা অপকার যে বহুগুণে অধিক হইতেছে, এরূপ সিদ্ধান্ত করিবার কারণ আছে। দূরস্থিত বৈদেশিক রাজশক্তির শাসনফলে এরূপ অপকার অনিবার্য।

মিঃ মেরিডিথ টাউনসেণ্ড প্রণীত Asia and Europe নামক গ্রন্থে নিম্নলিখিত মন্তব্য দৃষ্টিগোচর হইবে,—

"It is the active classes who have to be considered, and to them our rule is not, and cannot be a rule without prodigious drawbacks······The greatest one of all is the loss of the interestingness of life. It would be hard to explain to average Englishman how 'interesting Indian life must have been before our advent ; how completely open was every career to the bold, the enterprising or the ambitious······Life was full of dramatic changes. I firmly believe that to the immense majority of the active classes of India the old time was a happy time."

ভারতের কর্মশীল জনসাধারণের উন্নতির পক্ষে আমাদিগের শাসন ভয়ঙ্কর

বিঘ্নসঙ্কুল; আমাদিগের শাসনে এই বিঘ্ন তিরোহিত হইতে পারে না। ইংরাজ-শাসনে, তাহাদিগের জীবনে সরস ঘটনা-বৈচিত্র্যের অভাব ঘটিয়াছে; ইহাই তাহাদের সর্বাপেক্ষা গুরুতর ক্ষতি। আমাদিগের আগমনের পূর্বে ভারতবাসীর জীবন কিরূপ মনোহর বৈচিত্র্যময় ছিল, সাহসী, উৎসাহপরায়ণ ও উচ্চাভিলাষ-সম্পন্ন ব্যক্তিগণের পক্ষে সর্ববিষয়ে সাফল্যলাভ কিরূপ সহজ ছিল, তাহা সাধারণ শ্রেণীর ইংরাজদিগকে বুঝান কঠিন। ভারতবাসীর জীবন তখন নাটকের ন্যায় ঘটনাবহুল ও পরিবর্তনশীল ছিল। আমার দৃঢ় বিশ্বাস যে, অন্ততঃ কর্মশীল ভারতবাসীগণের অধিকাংশ ইংরাজের আগমনের পূর্বে পরম সুখে দিনযাপন করিত।

বর্তমানকালের রাজপুরুষেরা যে এ-কথা বুঝিতে পারিতেছেন না, তাহা নহে। ভূতপূর্ব ভারত সচিব লর্ড জর্জ হ্যামিল্‌টন স্বীকার করিয়াছেন,—

"Our Government never will be popular in India." "Our Government never can be popular in India."

( The Times, 16. 6. 99 )

অর্থাৎ আমাদিগের শাসন ভারতবর্ষে কখনও জন-প্রিয় হইবে না—কখনও জন-প্রিয় হইতে পারে না।

ভারতীয় প্রজার বিধাতৃ-পুরুষের মুখে এরূপ নিষ্ঠুর বাণী শ্রবণ করিলে হৃদয়ে বিষম আতঙ্কের সঞ্চার হয়!

ইংরাজের শাসনপ্রণালী যে সকল দোষে দুষ্ট হওয়ায় ভারতীয় প্রজাকুলের অবনতির কারণ-স্বরূপ হইয়াছে, তৎসমূহের নিরাকরণ না ঘটিলে বৃটিশ শাসন এদেশবাসীর সুখকর হইবে না। এই কারণে বৃটিশ শাসনপদ্ধতির দোষ-গুণের ও তৎফলাফলের বিষয় বিশেষ ভাবে আলোচিত হওয়া উচিত। আলোচনা ভিন্ন কখনও দোষের সংশোধন হয় না।

## দেশের অবস্থা

"কহিতে বুক চায় দু'ভাগ হ'তে।
নয়নে উথলে জল-স্রোত শতে॥"

ইংরাজ ত্রিবিধ সংগ্রামে ভারতবর্ষ জয় করিয়া নির্বিঘ্নে শাসন-দণ্ডের পরিচালন করিতেছেন। তন্মধ্যে প্রথম প্রকারের সংগ্রামকে আমরা "বাহুযুদ্ধ" নামে অভিহিত করিতে পারি। রাজনীতিক কূট কৌশলে, ও অভিনব অস্ত্র-শস্ত্রের বলে, ইংরাজ এদেশে যে আধিপত্য লাভ করিয়াছেন, তাহা এই প্রকার সংগ্রামের ফল। প্রাচীন কাল হইতে ইংরাজের আগমন কাল পর্যন্ত এদেশে এইরূপ সংগ্রামই রাজ্যলাভের

একমাত্র উপায় বলিয়া পরিগণিত ছিল। দেশবাসীর বাহুবল বিনষ্ট বা বিনত হইলেই এত দিন বিজেতারা সন্তুষ্ট হইতেন। এই কারণে এই প্রকার যুদ্ধকে "বাহু-যুদ্ধ" নামে অভিহিত করিয়াছি। ইহাকে ""শারীর যুদ্ধ" নামেও আখ্যাত করিতে পারা যায়।

ইংরাজের এদেশে পদার্পণের পর হইতে ভারতবাসী এক অভিনব সংগ্রামের পরিচয় প্রাপ্ত হইল। এই সমরে আহুত হইয়া তাহারা আপনাদিগের ধন-বল হারাইল। পাঠক বুঝিতে পারিয়াছেন, আমরা "বাণিজ্য-সংগ্রামের" কথা বলিতেছি। বণিক-রাজ ইংরাজের সহিত বাণিজ্য-যুদ্ধে আমরা কতদূর বিপন্ন হইয়াছি, তাহা অনেকেরই সুবিদিত আছে। একশত বৎসর পূর্বে যে ভারতবর্ষ অশেষ শিল্প-পণ্যের প্রধান উৎপত্তি-স্থান ছিল, এশিয়া ও ইউরোপের বিপণী-শ্রেণী যাহার শিল্প-সামগ্রীতে সর্বদা পরিপূর্ণ থাকিয়া বৈদেশিকদিগের বিস্ময় ও অসূয়া উৎপাদন করিত, সেই ভারতবর্ষের অধিবাসীরা এখন সামান্য সূচীসূত্র-ক্রীড়নক হইতে যন্ত্র-যানাদির উপকরণ পর্যন্ত,—জীবনযাত্রা ও সমাজযাত্রা-নির্বাহোপযোগী যাবতীয় দ্রব্যের জন্য নিতান্ত দীনের মত পরমুখাপেক্ষী হইয়া পড়িয়াছেন। এদেশে এক্ষণে ইংরাজের শাসন সুপ্রতিষ্ঠিত হইয়াছে, ভারতবাসীর বাহুবল ও অস্ত্রবল-হ্রাসের সহিত দেশে শান্তি প্রতিষ্ঠিত হওয়ায় ইংরাজের "বাহু-যুদ্ধ" ইদানীং স্থগিত হইয়াছে; কিন্তু তাঁহাদিগের বাণিজ্য-সংগ্রামের অদ্যাপি বিরাম হয় নাই, কখনও হইবে কি না, ভবিতব্যতাই বলিতে পারেন। বাষ্পীয় শকট, তাড়িত বার্তাবহ, পণ্যবাহী অর্ণবপোত ও অবাধ বাণিজ্যনীতি এই সমরের প্রধান অস্ত্র। প্রবল রাজশক্তির দ্বারা পৃষ্ঠপোষিত শ্বেতাঙ্গ বণিকসমাজ এই সমরের যুযুৎসু। দুর্বল ভারতবাসীর ধন-হরণ ও ভারতীয় শিল্প-বাণিজ্যাদির বিনাশ ইহার প্রধান লক্ষ্য। এই সংগ্রামে দিন দিন আমাদিগের ধনবল হ্রাস পাইতেছে। দুর্ভিক্ষ আমাদিগের নিত্য-সহচর হইয়াছে। দেশবৎসল কবি যথার্থই বলিয়াছেন,—

"নিজ অন্ন পরে কর-পণ্যে দিলে!
পরিবর্ত ধনে দুর্ভিক্ষ নিলে!!"

ভারতীয় দুর্ভিক্ষের ইতিহাসে নেত্রপাত করিলে, দুর্ভিক্ষের সহিত আমাদের সম্বন্ধ ক্রমেই কিরূপ ঘনিষ্ঠ হইতেছে, তাহা সুস্পষ্টরূপে উপলব্ধ হইবে। বিগত অষ্টাদশ শতাব্দীতে ভারতবর্ষের সর্বত্র একপ্রকার অরাজকতা বিরাজ করিতেছিল, ইংরাজী ইতিহাসে এইরূপ বর্ণনা পাওয়া যায়। ঐ শতবৎসরের মধ্যে ভারতে চারিবারের অধিক দুর্ভিক্ষ-পাত হয় নাই। দুর্ভিক্ষের বিক্রমও এক একটি প্রদেশেই আবদ্ধ ছিল। উনবিংশ শতাব্দীতে এদেশে ইংরাজের শাসন ক্রমশঃ বিস্তারলাভ

করিয়াছে। দুর্ভাগ্যক্রমে সেই সঙ্গে দুর্ভিক্ষ-রাক্ষসও আপনার আধিপত্য বিস্তারে সমর্থ হইয়াছে। বিগত শতাব্দীর প্রথম পাদে বা ১৮০১ খৃষ্টাব্দ হইতে ১৮২৫ খৃষ্টাব্দ পর্যন্ত কালে সমগ্র বৃটিশ ভারতে দশ লক্ষ লোক দুর্ভিক্ষজনিত অনশনে প্রাণত্যাগ করিয়াছিল। উহার দ্বিতীয় পাদে পাচ লক্ষ লোক দুর্ভিক্ষে পঞ্চত্বপ্রাপ্ত হয়। বিগত শতাব্দীর তৃতীয় পাদে এদেশে সিপাহীবিদ্রোহ সংঘটন ও পরিণামে সমগ্র ভারতে ইংরাজ-শসন সুপ্রতিষ্ঠিত হয়। সেই পঞ্চবিংশ বৎসরে দুর্ভিক্ষও আপনার শাসন এদেশে সুদৃঢ় করিয়াছে। সরকারি রিপোর্টে প্রকাশ, খৃষ্টীয় ১৮৫০ অব্দ হইতে ১৮৭৫ অব্দের মধ্যে বৃটিশ ভারতে ছয়বার দুর্ভিক্ষ হয়। তাহাতে পঞ্চাশ লক্ষ ভারতবাসী জঠর-যন্ত্রণায় অস্থির হইয়া ইহধাম পরিত্যাগ করিয়াছে।

ঊনবিংশ শতাব্দীর শেষ পাদের দুর্ভিক্ষ-কাহিনী অধিকতর শোকাবহ। এই পঞ্চবিংশ বর্ষের মধ্যে এদেশে অষ্টাদশবার দুর্ভিক্ষ-দাবাগ্নি প্রজ্বলিত হইয়া উঠে। এই মহানলে প্রায় ২ কোটি ৬০ লক্ষ মহাপ্রাণী ভস্মীভূত হইয়াছে। ইহার মধ্যে শুদ্ধ বিগত দশবৎসরেই এক কোটি ৯০ লক্ষ ভারত-সন্তান "হা অন্ন! হা অন্ন!" করিয়া বিষম যন্ত্রণায় প্রাণ-বিসর্জন করিয়াছে। এই হৃদয়বিদারক দুর্ঘটনার বর্ণনা-প্রসঙ্গে, "দুর্ভিক্ষ-নিহত" হতভাগ্যদিগকে সম্বোধন করিয়া মহামতি উইলিয়ম ডিগ্‌বী, সি. আই. ই. মহোদয় গভীর খেদ সহকারে বলিয়াছেন,—

You have died. You have died uselessly.

"তোমরা মরিরাছ। তোমরা অনর্থক মরিয়াছ!"

সাধারণের বিশ্বাস যুদ্ধে যেরূপ লোক-ক্ষয় হইয়া থাকে, সেরূপ আর কিছুতেই হয় না। কিন্তু ভারতীয় দুর্ভিক্ষের ইতিহাস পাঠ করিলে এই ধারণার ভ্রমাত্মকতা প্রতিপন্ন হইবে। ডিগ্‌বি মহাশয় দেখাইয়াছেন, বিগত ১৭৯৩ খৃষ্টাব্দ হইতে ১৯০০ খৃষ্টাব্দ পর্যন্ত এক শত সাত বৎসরে সমগ্র পৃথিবীতে যুদ্ধ-বিগ্রহে সর্বসমেত ৫০ লক্ষের অধিক লোক নিহত হয় নাই। কিন্তু ঐ সময়ের মধ্যে, ভারতে ৩ কোটি ২৫ লক্ষ লোক অনশনে পঞ্চত্ব লাভ করিয়াছে।

তৃণাভাবে গো-মেষ-মহিষাদি যে কত মরিয়াছে, তাহার সংখ্যা নাই। ফলতঃ ভারতের দুর্ভিক্ষ সর্বলোকের ভয়প্রদ মহাসমর অপেক্ষাও অধিকতর ভয়ঙ্কর।

পাঠক জিজ্ঞাসা করিতে পারেন, "ভারতীয় দুর্ভিক্ষের সহিত ইংরেজের বাণিজ্য-সংগ্রামের সম্বন্ধ কি? দেবতা বৃষ্টি না দিলে ক্ষেত্রের শস্য ক্ষেত্রে পুড়িয়া যায়। দেবতা বিরূপ হইলে দুর্ভিক্ষ অনিবার্য হইয়া উঠে।" যাঁহারা এইরূপ মনে করেন তাঁহারা এ বিষয়ের সম্যক্ তত্ত্ব অবগত নহেন। এই বিশাল ভারত-ভূমির সর্বত্র

কখনও এককালে অনাবৃষ্টি হয় না—অন্ততঃ বিগত দুই সহস্র বৎসরের মধ্যে এরূপ অভাবনীয় ঘটনা কেহ কখনও প্রত্যক্ষ করে নাই। ভারতের এক অংশে অনাবৃষ্টি হইলেও অন্য অংশে সুবৃষ্টির কখনও অভাব হয় না। সুবৃষ্টি হইলে ভারতের এক চতুর্থাংশ ভূমিতে এত শস্য উৎপন্ন হইয়া থাকে যে, তাহাতে দুর্ভিক্ষ-পীড়িত প্রদেশসমূহের অধিবাসীদিগের অনশন-মৃত্যু অনায়াসে নিবারিত হইতে পারে। দেশের সর্বত্র রেলপথের বিস্তার হওয়ায় এক প্রদেশের অন্ন অল্প সময়ের মধ্যে অন্য প্রদেশে প্রেরণ করাও কষ্ট-সাধ্য নহে। রাজপুরুষেরা বলেন, দুর্ভিক্ষকালে অন্নবহনের সৌকর্যবিধানের উদ্দেশ্যেই বহু ব্যয় ও ক্ষতি-স্বীকার করিয়া এ দেশের সর্বত্র রেলপথ নির্মাণ করা হইয়াছে। দুঃখের বিষয়, এতৎ সত্ত্বেও ভারতে দুর্ভিক্ষ-রাক্ষসের প্রতিপত্তি দিন দিন বৃদ্ধি পাইতেছে।

আসল কথা এই যে, শস্যাভাব ভারতীয় দুর্ভিক্ষের প্রকৃত কারণ নহে। পৃথিবীতে এরূপ অনেক দেশ আছে, যেখান জন-সংখ্যার অনুপাতে শস্যোৎপাদন-যোগ্য ভূমির পরিমাণ অতি সামান্য। বিলাতেই কৃষি-যোগ্য ভূমির অভাব অত্যন্ত অধিক। তথায় যে শস্যাদি উৎপন্ন হয়, তাহাতে সমগ্র ইংলণ্ডবাসীর ৯১ দিনের অধিক উদর-পূর্তি হওয়া অসম্ভব। তথাপি বৎসরের অবশিষ্ট ২৭৪ দিন ইংলণ্ড-বাসীকে অনশনে যাপন করিতে হয় না। জর্মানির অবস্থাও অনেকাংশে এইরূপ। তত্রত্য লোকদিগকে যদি স্বদেশোৎপন্ন শস্যের উপরেই নির্ভর করিয়া থাকিতে হয়, তাহা হইলে বৎসরের মধ্যে ১০২ দিন তাহাদিগের অন্নাভাব ঘটে। হল্যাণ্ড, মার্কিন প্রভৃতি দেশে সময়ে সময়ে অনাবৃষ্টি ঘটিয়া কৃষিকার্যে বিঘ্ন উপস্থিত হয়। তথাপি সে সকল দেশে কখনও দুর্ভিক্ষ-পাত হইয়াছে, এরূপ কথা শুনা যায় না।

সুতরাং দেশে শস্যাভাব ঘটিলেই যে দুর্ভিক্ষ উপস্থিত হইবে, এমন কথা বলা অসঙ্গত। প্রকৃতির নিষ্ঠুরতায় বা দৈবের বিড়ম্বনায় অন্নকষ্টের সম্ভাবনা হইলে সভ্যজাতি মাত্রেই দূরদেশ হইতে শস্য আনয়ন করিয়া আপনাদিগের প্রয়োজন-সিদ্ধি করিয়া থাকেন। আমাদিগের ভারতবর্ষ হইতেই প্রতি বৎসর প্রায় ১৬½ কোটি টাকার গোধূম-তণ্ডুলাদি সমুদ্র-পথে ঐ সকল দেশে গমন করিয়া তত্রত্য অধিবাসীদিগের ক্ষুন্নিবৃত্তি করে। ইউরোপীয় দেশসমূহের লোকেরা সহস্র-যোজন-দূরবর্তী দেশ হইতে শস্যসংগ্রহ-পূর্বক সুখ ও স্বচ্ছন্দতা-সহকারে কালযাপন করে, আর ভারত-সন্তান গৃহপার্শ্বে শস্যশ্যামল ক্ষেত্র থাকিতেও দলে দলে অনশনে প্রাণত্যাগ করে।

ভারতবাসীর ধন-বলের অভাবই এদেশে ঘনঘন দুর্ভিক্ষ-ঘটনার প্রধান কারণ। ভারতে অন্নাভাব অপেক্ষা অর্থাভাব সমধিক প্রবল। ইংরাজের বাণিজ্য-সংগ্রামে

জর্জরিত হইয়া আমরা এরূপ কপর্দক শূন্য হইয়া পড়িয়াছি যে, এক বৎসর দৈব দুর্বিপাকে ক্ষেত্রের শস্য ক্ষেত্রে মরিয়া গেলে আমাদের আর আত্ম-রক্ষার উপায় থাকে না। দেশের শিল্প-বাণিজ্য নষ্ট হওয়ায় কৃষিই এখন শতকরা ৮৫ জনের একমাত্র উপজীব্য হইয়া উঠিয়াছে। অনাবৃষ্টি-হেতু কৃষি নিষ্ফল হইলে লোকে এখন একেবারে সম্বল-শূন্য হইয়া পড়ে। অন্য স্থান হইতে শস্য-ক্রয় করিবার জন্য যেরূপ অর্থ-বলের প্রয়োজন, সেরূপ অর্থ-বল অনেকেরই নাই। দেশবাসীর নিকট যদি শস্য-ক্রয়োপযোগী অর্থ থাকিত, তাহা হইলে ঘোর দুর্ভিক্ষের বৎসরেও আমাদের দেশ হইতে লক্ষ লক্ষ মণ গোধূম-তণ্ডুলাদি বিদেশে রপ্তানি হইত কেন? লোকের তণ্ডুল কিনিবার শক্তি থাকিলে দুর্ভিক্ষ-কালে কখনই রাজানুগ্রহজীবীর (পুওর হাউস বা সরকারি অন্নসত্রে ও রিলিফ আশ্রয়-গ্রহণকারীর) সংখ্যা এত অধিক হইত না। পূর্বে দেশে শিল্প-বাণিজ্যের শ্রীবৃদ্ধি হেতু লোকের অর্থোপার্জনের বহু পথ উন্মুক্ত ছিল, অর্থ-সঙ্গতি অধিক ছিল। তখন কৃষকের সংখ্যা অল্প ও কৃষিযোগ্য ভূমির পরিমাণ অপেক্ষাকৃত অধিক থাকায় কৃষিকার্যেও যথেষ্ট অর্থাগম হইত। এই সকল কারণে, সেকালে দেশে দুর্ভিক্ষ-পাত হইলেও তাহার পরিণাম এখনকার মত ভয়াবহ হইত না। ইদানীং ইংরাজের সহিত বাণিজ্য-সংঘর্ষে বিপন্ন হওয়ায় লোকের ধনবল দিন দিন যতই কমিয়া আসিতেছে, ততই দেশে দুর্ভিক্ষের ভীষণতা উত্তরোত্তর বৃদ্ধি পাইতেছে। ভাবতে অর্থের দুর্ভিক্ষ দূরীভূত হইলেই অন্নের দুর্ভিক্ষও বিরল হইবে।

১৮৮০ খৃষ্টাব্দে আর্ল ক্রোমার মহোদয় গবর্নমেণ্টের আদেশে ভারতবাসীর আয় সম্বন্ধে অনুসন্ধান করিয়া স্থির করিয়াছিলেন যে, গড়ে ভারতবাসীর আয় প্রতি জনে বার্ষিক ২৭ টাকা মাত্র। সেই সময়ে পার্শী-প্রবর শ্রীযুক্ত দাদাভাই নৌরোজী মহাশয় প্রতিপন্ন করিয়াছিলেন যে, বৃটিশ ভারতের অধিবাসীদিগের বার্ষিক আয় গড়ে জনপ্রতি ২০ টাকার অধিক নহে। ইহার পর লর্ড ডাফরিনের আদেশক্রমে এদেশবাসীর আর্থিক অবস্থা সম্বন্ধে একবার অনুসন্ধান হইয়াছিল। কিন্তু দুঃখের বিষয়, সাধারণের পুনঃ পুনঃ প্রার্থনা সত্ত্বেও সে অনুসন্ধানের বিবরণ ও ফল এদেশের কাহাকেও জানিতে দেওয়া হয় নাই। কিছুদিন হইল, মিঃ ডিগ্‌বী মহোদয়ের চেষ্টায় উহার কতিপয় অংশ প্রকাশিত হইয়াছে। ঐ সকল অংশে এদেশের লোকের দুরবস্থার যে শোচনীয় চিত্র প্রকটিত হইয়াছে, তাহা পাঠ করিলে কোনও হৃদয়বান ব্যক্তিই অশ্রুসংবরণ করিতে পারেন না। সে যাহা হউক, গত ১৯০১ সালের মার্চ মাসে লর্ড কার্জন বাহাদুর বক্তৃতাপ্রসঙ্গে বলেন যে, বিগত দশ বৎসরের দুর্ভিক্ষাদিজনিত অসীম ক্ষতি সত্ত্বেও ইদানীং বৃটিশ ভারতীয় প্রজার বার্ষিক আয়

গড়ে জনপ্রতি অন্যূন ৩০ টাকা হইয়াছে। কিন্তু ডিগ্‌বী মহোদয় অশেষ শ্রম-সহকারে তাঁহার মতের বিশেষভাবে সমালোচনা করিয়া দেখাইয়াছেন যে, সরকারি গণনায় বহুল ভ্রান্তি প্রবেশ করিয়াছে। মিঃ ডিগ্‌বীর গণনামতে এক্ষণে বৃটিশ শাসনাধীন ভারত-সন্তানের বার্ষিক আয় গড়ে প্রতিজনে ঊর্ধ্ব সংখ্যায় ১৮'৫৬ মাত্র!

এই আয়ের অধিকাংশই কৃষিলব্ধ। ইহার প্রায় এক-সপ্তমাংশ ২'৪৩ রাজকর প্রদানে ব্যয়িত হয়। আয়ের অনুপাতে ইংলণ্ডবাসীকে প্রতি পাউণ্ডে ১ শিলিং ৮ পেন্স বা ১'২৫ টাকা ও ভারতবাসীকে (বার্ষিক আয় গড়ে ৩০ টাকা বলিয়া স্বীকার করিলে) দুই শিলিং চাব পেন্স বা একটাকা পঁচাত্তর পয়সা করিয়া ট্যাক্স দিতে হয়। সে যাহা হউক, মিঃ ডিগ্‌বীর হিসাবে এদেশের ধনী, দরিদ্র, বালক, বৃদ্ধ সকলের বার্ষিক আয় (ট্যাক্স বাদে) গড়ে প্রতি জনে ১৫।১৬ টাকার অধিক নহে। সঞ্চিত অর্থের হিসাব করিয়া তিনি দেখাইয়াছেন যে, ভারতবাসীর সঞ্চিত ধনের পরিমাণ নগদ ও অলঙ্কারাদিতে গড়ে জনপ্রতি ১৪ টাকা মাত্র।

ইহার সহিত একবার শিল্প-বাণিজ্য প্রধান পাশ্চাত্য দেশসমূহের অধিবাসিবৃন্দের আয়েব তুলনা করুন,—

| দেশ | বার্ষিক আয় প্রতিজনে | দেশ | বার্ষিক আয় প্রতিজনে |
|---|---|---|---|
| রুশিয়া | ১১ পাউণ্ড | জর্মানি | ২২ পাউণ্ড |
| ইটালি | ১২ ,, | ক্যানাডা | ২৬ ,, |
| অষ্ট্রিয়া | ১৫ ,, | ফ্রান্স | ২৭ ,, |
| স্পেন | ১৬ ,, | বেলজিয়াম | ২৮ ,, |
| সুইজারল্যাণ্ড | ১৯ ,, | যুক্তরাজ্য (মার্কিন) | ৩৯ ,, |
| নরওয়ে | ২০ ,, | অস্ট্রেলিয়া | ৪০ ,, |
| হল্যাণ্ড | ২২ ,, | স্কট্‌ল্যাণ্ড | ৪৫ ,, |

ইংলণ্ডবাসীর বার্ষিক আয় ও সঞ্চিত ধনের পরিমাণ গড়ে জনপ্রতি যথাক্রমে ৪২ ও ৩০০ পাউণ্ড! (আমাদের ১৫ টাকায় বিলাতী এক পাউণ্ড হয়)।

উল্লিখিত আয়ের সহিত তুলনা করিলে লর্ড কর্জন বাহাদুরের নির্দিষ্ট ভারতবাসীর (বার্ষিক ত্রিশ টাকা) আয়ও অতি সামান্য বলিয়া প্রতীয়মান হইবে। পাশ্চাত্যদেশসমূহে জীবিকানির্বাহ ভারতের ন্যায় স্বল্প-ব্যয়সাধ্য নহে, এ-কথা স্বীকার করি। তথাপি ভারতবাসীর বর্তমান আয় যে স্বচ্ছন্দতার সহিত জীবিকা-নির্বাহের উপযোগী নহে, এ-কথাও অস্বীকার করিতে পারা যায় না।

এ তত্ত্ব ইংরাজ স্বীকার করেন না। কাজেই প্রজার জন্য তাঁহারা যাহা কিছু করেন, তাহারই জন্য নূতন নূতন কর আদায় করা হইয়া থাকে। এমন কি, রাজার অবশ্য-করণীয় ধর্মাধিকরণের—ন্যায় অন্যায় বিচারের কার্যেও স্বতন্ত্র কর স্থাপন করা হইয়াছে। যাঁহারা এইরূপ ভূমিতে প্রজার চিরন্তন স্বত্বলোপ ও বিবিধ করভারে প্রজাকে নিষ্পেষিত করেন, তাঁহারা সুসভ্য ও প্রজাবৎসল, আর যাঁহারা এরূপ করেন নাই, তাঁহারা অসভ্য ও despotic? শব্দশাস্ত্রের অপপ্রয়োগ আর কাহাকে বলে? ফলতঃ মধ্যযুগের পাশ্চাত্য নরপতিদিগের স্বাভাবিক বর্বরতা ও স্বৈরাচার ইংরাজেরা সুসভ্য হইয়া অদ্যাপি সম্পূর্ণ পরিত্যাগ করিতে পারেন নাই।

ইংরাজের ভ্রান্ত শিক্ষায় আমরা ভারতীয় সমাজের জাতিভেদ, বাল্যবিবাহ, অবরোধ-প্রথার কঠোরতা ও ব্রাহ্মণাদি ২।১টি উচ্চ বর্ণের বিধবাদিগের পুনর্বিবাহ নিষেধ প্রভৃতি প্রথা দেখিয়া এদেশবাসীর ভবিষ্যৎ উন্নতি বিষয়ে আশাহীন হইয়াছি, কিন্তু মাননীয় বিচারপতি চন্দাবরকর মহোদয় গত সামাজিক সমিতির অধিবেশনে বলিয়াছিলেন,—

It is a superficial view to take of the cause of the degeneracy of a community of people to say that it has gone down solely because it is divided into innumerable castes, it enforces infant marriage, it prohibits widow marriage and keeps women in seclusion.

উল্লিখিত বাক্যে যে সকল দোষের কথা বলা হইয়াছে, ব্রহ্মদেশীয় সমাজে তাহার একটিও বিদ্যমান নাই। তথাপি ব্রহ্মবাসীর জাতীয় জীবন আমাদিগেরই ন্যায় নিষ্প্রভ। ভারতীয় মুসলমান সমাজে পরস্পরের অন্নগ্রহণ এবং বিধবার বিবাহাদি বিষয়ে কোনও বিধি নিষেধ না থাকা সত্ত্বেও তাঁহাদিগের জাতীয় জীবনের অধঃপতন ঘটিয়াছে। ফলতঃ জ্ঞানচর্চায় অমনোযোগ, ভোগবিলাসে অতিরিক্ত আসক্তি ও রাজনীতিক সতর্কতার অভাব প্রভৃতি দোষে সকল সমাজেই জাতীয় জীবন হীনপ্রভ হইয়া থাকে, ভারতবর্ষেও প্রধানতঃ সেই সকল কারণেই জাতীয় জীবনের শক্তি-ক্ষয় ঘটিয়াছে। তাহার উপর সামাজিক কুসংস্কার সমূহ জাতীয় জীবনের শক্তিক্ষয়ে আংশিক সহায়তা করিয়াছে। সঙ্কর বিবাহের প্রবর্তনে যে এ সমাজের উৎকর্ষলাভ অসম্ভব, বরং তাহাতে এদেশীয় সমাজের অধোগতি, ফিরিঙ্গী ও আমেরিকার মিশ্র জাতির ন্যায় অবশ্যম্ভাবী, তাহা মহামনীষী সুপ্রসিদ্ধ দার্শনিক স্পেন্সার মহোদয়ের কথায় প্রতিপন্ন হয়। পণ্ডিতপ্রবরের এতদ্বিষয়ক পত্র অল্পদিন পূর্বে সমস্ত সংবাদ পত্রেই প্রকাশিত হইয়াছে। এদেশবাসী হিন্দু মুসলমানের সামাজিক প্রকৃতি

হইতে সম্পূর্ণ বিভিন্ন ; এই কারণে ইউরোপীয় সমাজকে আদর্শ স্বরূপ গ্রহণ করিয়া সমাজ-সংস্কার প্রবৃত্ত হইলে এদেশবাসীর মঙ্গললাভের সম্ভাবনা অতি অল্প।*

আমরা যে পাশ্চাত্য নূতন সভ্যতার মোহে এরূপ অন্ধ, তাহার প্রকৃতি সম্বন্ধে কাউণ্ট টলস্টয় মহোদয়ের মত অনুধাবন করিবার যোগ্য। তিনি বলেন,—

---

* এই পত্রের কিয়দংশ এস্থলে উদ্ধৃত হইল। জাপানী ব্যারন ক্যাণ্টারে কানেকো মহাশয়ের প্রশ্নের উত্তরে স্পেন্সার মহোদয় ১৮৯২ সালের ২৬শে আগষ্ট তারিখের পত্রে বলিয়াছেন,—

"Respecting the further question you ask, let me, in the first place, answer generally that the Japanese policy should, I think, be that of "keeping Americans and Europeans as much as possible at arm's length." In presence of the more powerful races your position is one of chronic danger, and you should take every precaution to give as little foot-hold as possible to foreigners.

"It seems to me that the only forms of intercourse which you may with advantage permit are those which are indispensable for the exchange of commodities—importation and exportation of physical and mental products. *If you wish to see what is likely to happen study the history of India.* Once let one of the more powerful races gain a *point a' appui*, and there will inevitably in course of time grow up an aggressive policy which will lead to collision with the Japanese; these collisions will be represented as attacks by the Japanese which must be avenged, as the case may be, a portion of territory will be seized and required to be made over as a foreign settlement. and form this time there will grow eventually subjugation of the entire Japanese Empire.

ইহার পর জাপানী খনিসমূহে পাশ্চাত্যদিগকে নিযুক্ত করিতে ও উপকূল বাণিজ্য বিষয়ে তাহাদিগকে কোন প্রকার অধিকার দান করিতে পুনঃ পুনঃ নিষেধ করিয়া, তিনি বলেন,—

"To your remaining question, respecting the *inter-marriage of foreigners and Japanese* my reply is it *should be positively forbidden.* It is not at root a question of social philosophy. It is at root a question of biology. There is abundant proof, alike furnished by the *inter-marriage of human races* and by the interbreeding of animals, that when the varieties is mingled diverge beyond a certain slight degree, *the result is inevitably a bad one* in the long run.

"The physiological basis of this experience appears to be that any one variety of creatures *in course of many generations acquires a certain constitutional adaptation to its particular form of life* and every other variety similarly acquires its own special adaptation. The consequence in that, if you *mix the constitution* of two widely divergent varieties which have severally become adapted to widely divergent modes of life, *you get a constitution which is adapted to the mode of life of neither*—a constitution which will not work properly, because it is not fitted for any set condition whatever. *By all means, therefore peremptorily, interdict marriages of Japanese with foreigners.*"

Why should I place civilisation in Europe? Is it because the Europeans have created for themselves *artificial needs*, and because they have invented the railway, the telegraph, the telephone, and I do not know what beside? To me all these acquisitions of so-called civilisation seem the invention of barbarism. They serve and pander to all that is basest in man. I fail to see that they confer on him any sort of moral superiority, while I perceive that, on the other hand, the use he makes of his intelligence is most often for evil and not for good.

ইতঃপূর্বে The wonderful century ও Moral and Religious Crisis নামক গ্রন্থ হইতে ৫০।৫১ পৃষ্ঠে যে উক্তি উদ্ধৃত করিয়াছি, তাহাও এই মতের পরিপোষক। ফলতঃ পাশ্চাত্য সভ্যতার অকিঞ্চিৎকরতা এক্ষণে অনেকেরই হৃদয়ঙ্গম হইয়াছে। ভারতবর্ষে এই নব্য সভ্যতায় যেরূপ কুফল ফলিয়াছে, তাহার বর্ণনাপ্রসঙ্গে একজন সহৃদয় ইংরাজ বলিয়াছেন,—

It is not more science, but more sympathy that is demanded of us by an ancient civilisation like that of Indian'......Wherever we have superseded, instead of *supervising*, native officials and headmen, wherever we have *poisoned* the social organism with English reforms, *instead of purifying* it by the light of the best native traditions, *there the seeds of demoralisation and disaster have been sown broadcast*. The wisest men in India are begining to recognise this fact.—A. K. Connel's *Paper on Indian pauperism, Free trade and Railways.* (1884)

রাজনীতিক উদ্দেশ্যে সৃষ্ট এই মোহের হস্ত হইতে পরিত্রাণ লাভের পক্ষে স্বদেশপ্রীতিই একমাত্র মহৌষধ। পাশ্চাত্য সংস্রবে আমাদিগের সমাজ-শরীরে যে বিষ প্রবিষ্ট হইয়াছে, যে জাতীয় ও নৈতিক অধঃপতনের বীজ সর্বত্র উপ্ত হইয়াছে, তাহার অনিষ্টকারিতা দূর করিবার পক্ষে স্বজাতিপ্রেমই একমাত্র উপায়।

"আমাদের জাতীয় জীবনের যে স্রোত এখন অল্প বেগে চলিয়াছে, সেই স্রোতে বেগ উৎপাদনের জন্য এইরূপ (দেশীয়) ভাবের উদ্দীপনা প্রয়োজন। আমার বিশ্বাস, স্বজাতি-প্রেম ও স্বদেশ-বাৎসল্য সেই উদ্দীপনা প্রদানে সমর্থ। এবং এই স্বজাতি-প্রেম ও স্বদেশ-বাৎসল্য জন্মাইবার জন্য সমাজের সহিত ঘনিষ্ঠতর পরিচয় স্থাপন আবশ্যক। সমাজের কোথায় কি আছে, সমাজ শরীরের অঙ্গ-প্রত্যঙ্গ

খুঁজিয়া দেখিতে হইবে, কোথায় কয়খানা হাড় আছে, কোথায় কয়টা শিরা আছে, কোন্ খাতে রক্ত চলে, কোন্ স্নায়ু দিয়া চেষ্টা শক্তি পরিচালিত হয়, অনুরক্তভাবে সন্ধান করিয়া দেখিতে হইবে। কোথায় কোন্ ক্ষত আছে, কোথায় কোন্ ব্রণ আছে, তাহারও অনুসন্ধান চাই, কিন্তু বৃত্তিগ্রাহী মমত্ব-হীন সার্জনের অনুসন্ধানে চলিবে না, অন্তরঙ্গ আত্মীয়ের মত সকরুণ সপ্রেম অনুসন্ধান আবশ্যক। তাহার পর সেই সমাজ-শরীরের ভ্রূণাবস্থা হইতে শৈশব, শৈশব হইতে যৌবন, যৌবন হইতে প্রৌঢ় দশা, সমস্তেরই আনুপূর্বিক ধারাবাহিকভাবে তন্ন তন্ন করিয়া তত্ত্ব লইতে হইবে। সমাজের প্রাচীন ইতিহাস যথাসাধ্য তন্ন তন্ন করিয়া অনুসন্ধান করিতে হইবে। তবেই সেই সমাজের প্রতি শ্রদ্ধা জন্মিবে, শ্রদ্ধা ভক্তিতে, ভক্তি প্রেমে ও প্রেম শেষ পর্যন্ত মহাভাবে পরিণত হইবে। সমাজের যাঁহারা নেতা, যাঁহারা শিক্ষিত, যাঁহারা জ্ঞানী, যাঁহারা চিন্তা-পটু, তাঁহারা সেই মহাভাবের উদ্বোধন করিবেন ও সেই মহাভাবকে শিরায় শিরায় সঞ্চালিত ও স্নায়ুতে স্নায়ুতে প্রবাহিত করিয়া দিবেন। এই মহাভাবের স্ফূর্তি লাভে সমাজ-শরীর কণ্টকিত হইবে, ধমনীতে রক্তপ্রবাহ বেগে ছুটিবে, হৃৎপিণ্ড মুহুর্মুহুঃ স্পন্দিত হইতে থাকিবে। নবজীবন সঞ্চারে হর্ষোদ্গত অশ্রু-প্রবাহে বন্যা আসিবে? সেই বন্যা-স্রোতে বিঘ্ন বিপত্তি কোন্ অকূলে ভাসিয়া যাইবে। ইহাই আমাদের সামাজিক ব্যাধির চিকিৎসা, ইহাই আমাদের সকল রোগের একমাত্র প্রতিকার।"—শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী প্রণীত "সামাজিক ব্যাধি ও তাহার প্রতিকার।"

## পরিশিষ্ট

কর্তৃপক্ষ মুদ্রাবিষয়ক বিনিময়ের হার নির্দিষ্ট করিয়া দেওয়ায় গবর্ণমেণ্টের কিয়ৎ পরিমাণে অর্থ-সাচ্ছল্য ঘটিয়াছে বটে, কিন্তু ভারতবর্ষীয় কৃষি ও শিল্প-জীবীকে সে জন্য বৎসরে ২২ কোটি টাকা ক্ষতি স্বীকার করিতে হইতেছে। সকলেই অবগত আছেন, ১৮৯৩ খৃষ্টাব্দে রৌপ্যের মূল্যের সহিত বিনিময়ের হার কমিয়া ১৩ পেন্সে এক টাকা হইয়াছিল। অতঃপর ভারত গবর্ণমেণ্ট দেশীয় রৌপ্য মুদ্রার মূল্য ১৬ পেন্স স্থির করিয়া দেন।

এই অভিনব ব্যবস্থায় ভারত গবর্ণমেণ্টের বার্ষিক ৫ কোটি টাকার ব্যয়-লাঘব হইল। হোমচার্জের জন্য তাঁহাদিগকে যে টাকা প্রতি বৎসর বিলাত পাঠাইতে হইত, তাহার পরিমাণ ৫ কোটি টাকা কমিয়া গেল। পূর্বে এদেশ হইতে এক টাকা পাঠাইলে বিলাতী কর্তৃপক্ষ ১৩ পেন্সের প্রাপ্তিস্বীকার করিতেন, নূতন ব্যবস্থার পর

হইতে তাঁহারা এক টাকা পাইয়া ১৬ পেন্সের প্রাপ্তি স্বীকার করিতেছেন। এইরূপে ভারত গবর্ণমেণ্টের হোমচার্জের হিসাবে প্রতি বৎসর প্রায় ৫ কোটি টাকা উদ্বৃত্ত থাকিতেছে।

ইহার উপর বিগত ১৮৮৪ সাল হইতে নানা বিষয়ে প্রজার করবৃদ্ধি করিয়াও গবর্ণমেণ্টের বার্ষিক ৮ কোটি টাকা আয় বাড়িয়াছে। অহিফেনের ব্যবসায়েও বিগত সাত বৎসর হইতে গবর্ণমেণ্টের গড়ে বার্ষিক তিন কোটি টাকা আয় বৃদ্ধি হইয়াছে। এই সকল কারণে, রাজ্যের অতিরিক্ত ব্যয়বৃদ্ধি সত্ত্বেও, রাজকোষে কয়েক বৎসর হইতে উপর্যুপরি ৫।৬ কোটি টাকা হিসাবে উদ্বৃত্ত হইতেছে। লর্ড কর্জনের পাঁচ বৎসরের শাসন কালেই সর্বশুদ্ধ ২১ কোটি টাকা উদ্বৃত্ত হইয়াছে। ইহাতে রাজস্ব-সচিব ও আমাদের বড়লাট কর্জন বাহাদুর আনন্দে উৎফুল্ল হইয়া বলিতেছেন, "ভারতবাসীর যে দিন দিন ধনবৃদ্ধি হইতেছে, ইহা তাহারই নিদর্শন। প্রজার অবস্থা সচ্ছল না হইলে রাজকোষে সচ্ছলতা আসিল কোথা হইতে? ইংরাজের শাসনে ভারতবর্ষ দিন দিন দরিদ্র হইতেছে,—এ উপন্যাস নিতান্তই ভিত্তিহীন। প্রত্যুত বৃটিশ শাসনে ভারতবর্ষ ক্রমেই ধন-ধান্যে সমৃদ্ধ হইয়া উঠিতেছে।"

বিগত ৩০শে মার্চ লর্ড কর্জন ভারতবাসীর এইরূপ সমৃদ্ধি-সঙ্গীতে দিগন্ত পরিপূর্ণ করিয়াছেন। কিন্তু তাঁহার সঙ্গীত মরীচিকার ন্যায় মোহপূর্ণ হইলেও নিতান্ত অন্তঃসার-শূন্য। তাই আমাদিগকে তাঁহার সঙ্গীতের মোহ-ভঙ্গ করিতে হইল।

পাঠক অবগত আছেন, প্রতি বৎসর এদেশ হইতে প্রায় ১৪০ কোটি টাকার পণ্য বিদেশে রপ্তানি হইয়া থাকে। এই পণ্যের মধ্যে কৃষিজ পণ্যই অধিক; সুতরাং বহির্বাণিজ্যের ক্ষতি বৃদ্ধির সহিত আমাদিগের দেশের কৃষকদিগের শুভাশুভের সম্বন্ধ অতি ঘনিষ্ঠ। এখন বিনিময়ের হার ১৬ পেন্স নির্দিষ্ট হওয়ায় তাহাদিগের কিরূপ ক্ষতি হইতেছে, দেখুন। মনে করুন, পূর্বে ১৩ পেন্স মূল্যে বিদেশে আমাদের যে মাল বিক্রীত হইত, এখনও ১৩ পেন্স নির্দিষ্ট মূল্যেই সেই মাল বিক্রীত হইতেছে। কিন্তু তখন ১৩ পেন্সের বিনিময়ে ভারতীয় কৃষক ১ টাকা পাইত, কিন্তু এখন ৮১ পয়সা মাত্র পাইতেছে। এইরূপ প্রতি টাকায় ১৯ পয়সা ক্ষতি হওয়ায় গড়ে বৎসরে আমাদের ২২ কোটি টাকা ক্ষতি হইতেছে।

বিদেশে অহিফেন বিক্রয় করিয়া গবর্ণমেণ্টের যে আয় বৃদ্ধি হইয়াছে, তাহাতে ভারতবাসী আন্তরিক আনন্দ লাভ করিয়াছে। কিন্তু কর-বৃদ্ধি করিয়া রাজকোষের আয় বাড়াইলে রাজপুরুষেরা কখনই প্রজার কৃতজ্ঞতার ভাজন হইতে পারেন

না। বিনিময়ের হার নির্দিষ্ট করায় হোমচার্জের পরিমাণ কার্যক্ষেত্রে পাঁচ কোটি টাকা হ্রাস পাইয়াছে, ইহাও আমাদিগের হোমচার্জের পরিমাণ হ্রাস হইত, তাহা হইলে আমরা আনন্দানুভব করিতে পারিতাম। কিন্তু হোমচার্জের ৫ কোটি টাকা কমাইতে গিয়া আমাদিগের ২২ কোটি টাকায় ঘা পড়িয়াছে।

রৌপ্যর মূল্য হ্রাসের সহিত বিনিময়ের হার যেরূপ কমিতেছিল, যদি সেইরূপ কমিতে দেওয়া হইত, তাহা হইলে হয়ত এতদিনে টাকার দর ১১ পেন্স দাঁড়াইত। তাহা হইলে আমরা ১৩ পেন্সের জিনিস দিয়া প্রায় উনিশ আনা পাইতাম। পক্ষান্তরে ১৩ পেন্স মূল্যের বিলাতী জিনিস ১ টাকা ১৯ পয়সা দিয়া কিনিতে হইত বলিয়া সস্তা দেশীয় মালের কাটৃতি বাড়িত। রৌপ্যর মূল্য হ্রাসের সহিত বিনিময়ের হার যতই কমিত, বৈদেশিক দ্রব্যের মূল্য ততই বাড়িত, দেশীয় শিল্পীগণ প্রতিযোগিতা করিবার ততই সুবিধা পাইতেন। কিন্তু কর্তৃপক্ষ উচ্চহারে বিনিময়ের দর নির্দিষ্ট ও স্থায়ী করিয়া দেওয়ায় এই সুবিধা হইতে দেশীয় কৃষি ও শিল্পজীবীরা বঞ্চিত হইল। পরন্তু তাহাদিগের প্রভূত ক্ষতি ঘটিল। শুদ্ধ বহির্বাণিজ্যেই তাহাদিগের ২২ কোটি টাকা লোকসান হইয়াছে। এতদ্ভিন্ন বিদেশীয় শিল্পের প্রতিযোগিতায় দেশীয় শিল্পীর যে অশেষ ক্ষতি হইয়াছে, তাহার পরিমাণ কে নির্দেশ করিবে। ফলতঃ মুদ্রার কৃত্রিম মূল্য নির্দেশ কোনওক্রমেই প্রকৃষ্ট অর্থ-নীতির অনুমোদিত নহে।

রাজপুরুষেরা বলেন, মুদ্রা-শাসনী ব্যবস্থার দ্বারা মুদ্রার মূল্য নির্ধারিত করায় কৃষিজীবী প্রজার যে ক্ষতির সম্ভাবনা হইয়াছিল, বিদেশের বাজারে তাহাদের পণ্যের মূল্যবৃদ্ধি হওয়ায় তাহা তিরোহিত হইয়াছে। পরন্তু তাহারা এক্ষণে পূর্বের অপেক্ষা অধিক মূল্য লাভ করিতেছে; সুতরাং অনুযোগের কোনও কারণ নাই। আমরা এ যুক্তি নিতান্তই অসার বলিয়া মনে করি। কৃষিজীবীদিগের ভাগ্যক্রমে যদি বিদেশের বাজারে তাহাদের মালের মূল্যবৃদ্ধি হইয়া থাকে, তাহা হইলে তাহারা তাহার সম্পূর্ণ ফলভোগ করিবার সুবিধা পাইবে, এরূপ ব্যবস্থা থাকাই উচিত ছিল। বিনিময়ের হার ১৬ পেন্স নির্দিষ্ট না করিলে এদেশের কৃষকদিগের যে আরও অধিক লাভ হইত, তাহাতে সন্দেহ নাই। গবর্ণমেণ্ট আইন করিয়া তাহাদের লভ্যাংশের কিয়দংশ হইতে তাহাদিগকে বঞ্চিত করিতেছেন, একথা কি অস্বীকার করা যায়? সকল দেশের কৃষিজীবীই শস্যের মূল্য বৃদ্ধির সুবিধা পূর্ণ মাত্রায় ভোগ করিতেছে, কেবল ভারতীয় কৃষক-সম্প্রদায়ের ভাগ্যেই তাহায় সম্পূর্ণ ফলভোগ ঘটিতেছে না। ইহা কি গভীর পরিতাপের বিষয় নহে? সেইরূপ ৬২ পয়সা মূল্যের রৌপ্যখণ্ড দিয়া প্রজার নিকট হইতে ১ টাকা আদায় করাও

কি নীতি-সঙ্গত কার্য ? বাজারে রৌপ্যের মূল্য হ্রাস হইয়াছে, অথচ আইনের মাহাত্ম্যে প্রজাপুঞ্জ তাহার সুফল ভোগ করিতে পাইতেছে না, ইহা কিরূপ প্রজা-বাৎসল্য, তাহা আমরা বুঝিতে পারি না।

লর্ড কর্জন বলিয়াছেন, এই বিনিময় বিধানের জন্য গবর্ণমেণ্ট লাভের পৌনে দশ কোটি টাকা বিলাতে খাটাইবার সুবিধা পাইতেছেন। ইহাতে রাজকোষে বার্ষিক ২৯ লক্ষ ৯০ হাজার টাকা আয় বাড়িয়াছে। বড়লাট বাহাদুরের এই উক্তিতে আমরা প্রীতিলাভ করিতে পারি নাই। দেশের লোকের বার্ষিক ২২ কোটি টাকা ক্ষতি করিয়া গবর্ণমেণ্ট যে টাকা পাইয়াছেন, তাহা বিলাতে সুদে খাটান হইতেছে, অথচ এদেশের কৃষকেরা উচ্চ হারে সুদ দিয়াও টাকা ধার পায় না, এ দৃশ্য কি প্রীতিকর ?

গবর্ণমেণ্ট বিনিময়ের কৃত্রিম হার নির্দিষ্ট করিয়া দেশীয় রৌপ্য মুদ্রার মূল্য কমাইয়া ভারতীয় পণ্য উৎপাদনকারী কৃষি-শিল্পী-সমাজের অনিষ্ট সাধন করিয়াছেন। এই অনিষ্টের আংশিক প্রতিবিধান-কল্পে টাকশাল বন্ধ করা হইয়াছে। ফলে প্রতি বৎসরই প্রয়োজনের অপেক্ষা অল্প সংখ্যক টাকা মুদ্রিত হইতেছে। রৌপ্য সস্তা হওয়ায়, দেশে টাকা সুলভ হওয়া উচিত ছিল। কিন্তু রাজপুরুষেরা বিদেশে দেশীয় মুদ্রার মূল্য হ্রাস করিয়াছেন--১৩ পেন্সের বিনিময়ে এক টাকার স্থলে ৮১ পয়সা পাইবার ব্যবস্থা করিয়াছেন, এবং দেশে টাকশাল বন্ধ করিয়া ভারতীয় ব্যবসায়ীদিগের নিত্য ব্যবহার্য মুদ্রা দুর্মূল্য ও দুর্লভ করিয়া তুলিয়াছেন। বাজারে প্রয়োজন মত টাকা না থাকায় ব্যবসায়ীদিগকে উচ্চ হারে সুদ দিয়া টাকা সংগ্রহ করিতে হইতেছে, যে সুবর্ণের বিনিময়ে পূর্বে ২২ টাকা পাওয়া যাইত, সেই সুবর্ণের পরিবর্তে এখন ১৫ টাকার অধিক পাওয়া যাইতেছে না। সভারিণ মুদ্রার পূর্বের মূল্যের সহিত বর্তমান মূল্যের তুলনা করিলেই পাঠক ইহা বুঝিতে পারিবেন।

কর্তৃপক্ষের অবলম্বিত কৃত্রিম উপায়ে দেশীয় টাকার বাজারে এরূপ দ্বিবিধ বিপ্লব ঘটায় ভারতীয় পণ্যোৎপাদক-সম্প্রদায়ের বার্ষিক ২২ কোটি টাকার ক্ষতি হইতেছে। পাশ্চাত্য দেশসমূহে কৃষিজাত পণ্যের মূল্য প্রতি বৎসর বৃদ্ধি পাওয়ায় এই ক্ষতির বিষয় এদেশে কৃষক-সমাজের সম্পূর্ণ গোচর হয় নাই। কিন্তু শিল্পী-সমাজ এই ক্ষতির পরিণাম বিশেষ ভাবেই অনুভব করিতেছে। বঙ্গীয় কয়লার ব্যবসায়ীদিগের কিরূপ ক্ষতি হইতেছে, তাহা মাননীয় মিঃ কেবল সেদিন ব্যবস্থাপক সভায় বড়লাট বাহাদুরের সমক্ষেই ব্যক্ত করিয়াছেন। তিনি বলিয়াছেন।—

**The trade in coal at the present moment presents a very curious spectacle. On the one hand collieries in Bengal are with few exceptions being worked on the barest margin or being closed altogether, while on the other hand coal from abroad is being delivered almost at our doors.**

অর্থাৎ বঙ্গের অধিকাংশ কয়লার খনি, হয় একরূপ বিনা লাভে চলিতেছে, না হয় প্রায় বন্ধ হইয়া গিয়াছে। পক্ষান্তরে বিলাতী বা বিদেশী কয়লা অতি সস্তা দরে একেবারে আমাদিগের গৃহের দ্বারে আসিয়া উপস্থিত হইতেছে।

কর্তৃপক্ষ যদি মুদ্রার মূল্য নির্ধারণ ব্যাপারে হস্তক্ষেপ না করিতেন, তাহা হইলে বৈদেশিক ব্যবসায়ীরা এক সভারিণ মূল্যের কয়লা এ দেশে ২২ টাকা মূল্যে বিক্রয় করিতে বাধ্য হইত। কিন্তু স্বজাতি-বৎসল রাজার অনুগ্রহে তাহারা ঐ কয়লা এক্ষণে ১৫ টাকায় বিক্রয় করিতেছে। কাজেই দেশীয় কয়লার খনিওয়ালারা প্রতিযোগিতায় হটিয়া যাইতেছেন তাঁহাদের প্রতিযোগিতায় অসমর্থ হইবার অন্যান্য কারণও আছে। কিন্তু যদি টাকশাল বন্ধ না হইত, তাহা হইলে সভারিণের (সুবর্ণের) বিনিময়ে এখানকার অপেক্ষা নিশ্চিত অধিক টাকা পাওয়া যাইত। বঙ্গীয় কয়লা ব্যবসায়ীরা তাঁহাদের পণ্যের অধিকতর মূল্য পাইতেন।

অন্যান্য ব্যবসায়েরও দুর্গতি অল্প হয় নাই। প্রথমতঃ কার্পাস ব্যবসায়ের প্রতি দৃষ্টিপাত করুন। ১৮৯৮ সালে বোম্বাইতে ৮২টি কাপড়ের কল ছিল। এক্ষণে কমিয়া ৮০টি হইয়াছে। ঐ অব্দে সমগ্র ভারতে ১৮৫টি কাপড়ের কল ছিল, ১৯০০ সালে বাড়িয়া ১৯৩টি হয়। কিন্তু ১৯০৩ সালে কমিয়া ১৯২টি হইয়াছে। এতদ্ভিন্ন অনেকগুলি কলের অবস্থা পূর্বাপেক্ষা হীন হইয়াছে। কল কারখানা করিবার দিকে লোকের প্রবৃত্তি বাড়িয়াছে, কিন্তু কলের অবস্থা পূর্বাপেক্ষা হীনতর হইয়াছে। রাজশক্তির প্রতিকূলতায় ব্যবসায় বাণিজ্যে লোকের লাভ কমিতেছে, কৃত্রিম মুদ্রার জন্য ও টাকশাল বন্ধ হওয়ায় ক্ষতির পরিমাণ দিন দিন বাড়িতেছে। নীলের অবস্থাও এইরূপেই শোচনীয় হইয়াছে। স্যার এডোয়ার্ড ল বলিতেছেন, "তোমরা সুলভ পণ্য উৎপাদনের চেষ্টা কর, সস্তায় মাল বেচিবার বন্দোবস্ত করিতে পারিলেই তোমাদিগের লাভ হইবে।" ব্যবসায়ীদের এ কথা অপরিজ্ঞাত নহে। তাহাদিগকে ব্যবসায়ের এই মূল তত্ত্ব বুঝাইবার জন্য স্যার এডোয়ার্ড ল মহোদয়ের ন্যায় ব্যক্তির পক্ষে উপদেষ্টার আসন গ্রহণ করিবার কোনও আবশ্যকতা ছিল না। তিনি টাকশালে পূর্বের ন্যায় অবাধে

টাকা তৈয়ার করিবার অনুমতি দান করুন, দেশীয় ব্যবসায়সমূহ বিনা আয়াসে শ্রীবৃদ্ধি লাভ করিবে—দেশীয় ব্যবসায়ীরা যেখানে এখন ৮১ পয়সা পাইতেছে, সেখানে ১ টাকা পাইবে, যেখানে ১৫ টাকা পাইতেছে, সেখানে সহজেই ২২ টাকা পাইবে। মিঃ জে. এন. টাটা মহাশয় দেখাইয়াছেন, ১৮৯৫ সালের তুলনায় "স্টকের কারবারে" ব্যবসায়ীদিগের এক্ষণে শতকরা প্রায় ৫০ টাকা ক্ষতি হইতেছে।

কর্তৃপক্ষ বলেন, বিলাতের প্রসিদ্ধ অর্থনীতিবিদ্‌গণের উপদেশ অনুসারেই মুদ্রার কৃত্রিম মূল্য অবধারিত হইয়াছে। এই কারণে তাঁহাদিগের ন্যায় বিজ্ঞ মহোদয়গণের ভ্রম প্রদর্শনে অগ্রসর হওয়া আমাদিগের শোভা পায় না। কিন্তু জিজ্ঞাসা করি, বিলাতের প্রসিদ্ধ অর্থনীতিবিদ্‌গণ কি স্বেচ্ছায় ও সহজে এই ব্যবস্থার সমর্থন করিয়াছিলেন? লর্ড ল্যান্সডাউনের আমলে ভারত গবর্ণমেণ্ট কি মুদ্রা-সমিতির সদস্যদিগকে জ্ঞাপন করেন নাই যে, মুদ্রার কৃত্রিম মূল্য নির্দেশ না করিলে ভারত গবর্ণমেণ্টকে "দেউলিয়া" হইতে হইবে? ভয় প্রদর্শনের পর যদি সমিতির সদস্যেরা কর্তৃপক্ষের ব্যবস্থার অনুমোদন করিয়া থাকেন, তাহা হইলে সেজন্য আমরা তাঁহাদিগকে দায়ী করিতে পারি না। গবর্ণমেণ্টের আগ্রহাধিক্য ও অলীক আতঙ্কই এই অসীম ক্ষতিকর মুদ্রাশাসন ব্যবস্থার মূলীভূত কারণ।

এই তর্কের উত্তরে অর্থসচিব স্যার এডওয়ার্ড ল মহোদয় বলেন, বহির্বাণিজ্যের প্রসার ভারতবর্ষে প্রকৃতপক্ষে কিছুমাত্র হ্রাস পায় নাই, বরং নানা দিকে বৃদ্ধি পাইয়াছে। ১৮৯৫ সালে পাটের ব্যবসায়ের যে অবস্থা ছিল, এক্ষণে তদপেক্ষা দ্বিগুণ উন্নতি হইয়াছে। পূর্বে ১০ হাজার পাটের তাঁত দেশে চলিত, এক্ষণে ২০ হাজার তাঁত চলিতেছে। ১৯০০ হইতে ১৯০২ সাল পর্যন্ত তিন বৎসরে আমদানি অপেক্ষা ভারতীয় পণ্যের রপ্তানি ৭২ কোটি টাকার বাড়িয়াছে। সুতরাং কৃত্রিম মুদ্রার জন্য ব্যবসায়ের অবনতি হইতেছে, একথা যথার্থ নহে।

অর্থসচিব মহোদয়ের এই উত্তরে আমরা সন্তুষ্ট নহি। এক ভারতবর্ষ ভিন্ন পৃথিবীর কুত্রাপি পাটের তেমন চাষ হয় না। অথচ পাশ্চাত্য দেশে সর্বত্র পাটের আদর দিন দিন বাড়িতেছে। এরূপ অবস্থায় এ দেশে পাটের ব্যবসায়ের উন্নতি অনিবার্য বলিয়া আমরা মনে করি তাহার পর রপ্তানি বৃদ্ধির কথা। অর্থসচিব তিন বৎসরে ৭২ কোটি টাকার অধিক মাল রপ্তানি হইয়াছে দেখিয়া অত্যন্ত আনন্দ প্রকাশ করিয়াছেন কিন্তু তিনি যদি একবার অন্যান্য পাশ্চাত্যদেশের বাণিজ্যবিস্তারের অনুপাতের বিষয় স্মরণ করিতেন, তাহা হইলে বোধ হয়, এইরূপ আনন্দ প্রকাশে তাঁহার সঙ্কোচ বোধ হইত। পাঠক, একবার আমেরিকার বাণিজ্যবৃদ্ধির অনুপাতে দৃষ্টিপাত করুন, তাহা হইলে আমাদের বক্তব্য হৃদয়ঙ্গম করিতে পারিবেন। ১৮৯৭

সালে আমেরিকার রপ্তানি পণ্যের মূল্য আমদানি অপেক্ষা ৩৩,৯০,০০,০০০ টাকা অধিক ছিল। ১৯০০ সালে রপ্তানির মূল্য ১১৭,০০,০০,০০০ টাকা ও ১৯০১ সালে ২০৩,৭০,০০,০০০ টাকা বৃদ্ধি পাইয়াছে। এই অঙ্কের সহিত ভারতীয় বাণিজ্যের অঙ্কের তুলনা করাই বাহুল্য। ( হিতবাদী ১১০৩ সালের এপ্রিল হইতে উদ্ধৃত। )

## কল কারখানার অবনতি।

( From Statistical Abstract of British India )

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পশমের কল | ১৮৯৬ খৃঃ | ৬ | ১৯০১ খৃঃ | | ৪ |
| ময়দার কল | ১৮৯৮ " | ১০৩ | " | " | ৩২ |
| লাক্ষার কারখানা | ১৮৯৯ " | ১৫৩ | " | " | ৫৩ |
| তুলার গাঁইটের কল | ১৯০০ " | ৮১৩ | " | " | ? |
| তেলের কল | " " | ২১২ | " | " | ৮৪ |
| পাটের প্রেস | " " | ১৬৮ | " | " | ১৩২ |
| চিনির কারখানা | " " | ২০৩ | " | " | ২৬ |
| রেশমের কারখানা | " " | ৬৬ | " | " | ৭১ |
| লৌহ-পিত্তলের কারখানা | " " | ১২৪ | " | " | ৭০ |
| চর্ম পরিষ্করণ | " " | ২০২ | " | " | ২৬ |

১৯০২।৩ সালের তালিকা এখনও প্রকাশিত হয় নাই।

## ১৯০১ সালের আদম-সুমারি।

জন-সংখ্যার তুলনা।

| | ১৮৯১ সালের গণনায় | ১৯০১ সালের গণনায় |
|---|---|---|
| বঙ্গ বিহার উড়িষ্যা | ৭,১৩,৪৬,৯৬১ | ৭,৪৭,৪৪,৮৬৬ |
| আসাম | অসম্পূর্ণ | ৬১,২৬,৩৪৩ |
| বেরার | ২৮,৯৭,৪৯১ | ২৭,৫৪,০১৬ |
| বোম্বাই | ১,৮৮,৭৮,৩১৪ | ১,৮৫,৫৯,৫৬১ |
| মধ্যপ্রদেশ | ১,০৭,৮৪,২৯৪ | ৯৮,৭৬,৬৪৬ |
| মান্দ্রাজ | ৩,৫৬,৩০,৪৪০ | ৩,৮২,০৯,৪৩৬ |
| উত্তর পশ্চিম সীমান্ত প্রদেশ | ১৮,৫৭,৫০৪ | ২১,২৫,৪৮০ |

| | | |
|---|---|---|
| পঞ্জাব | ২,০৮,৬৬,৮৪৭ | ২,০৩,৩০,৩৩৯ |
| আগ্রা | ৩,৪২,৫৩,৯৬০ | ৩,৪৮,৫৮,৭০৫ |
| অযোধ্যা | ১,২৬,৫০,৮৩১ | ১,২৮,৩৩,০৭৭ |

বিহার, উড়িষ্যা, ছোটনাগপুর, মধ্যপ্রদেশ ও মান্দ্রাজ অঞ্চলে পুরুষ অপেক্ষা স্ত্রীলোক সংখ্যা অধিক। খাস-বাঙ্গালা, আসাম, ব্রহ্মদেশ, কুর্গ, বেলুচিস্থান, পঞ্জাব, আজমীর, রাজপুতানা ও কাশ্মীরে স্ত্রীলোকের অপেক্ষা পুরুষের সংখ্যাধিক্য দৃষ্ট হয়। কাশ্মীরে পুরুষের সংখ্যা স্ত্রীলোকের ৯ গুণ। ইউরোপে সর্বত্র পুরুষের সংখ্যা অল্প।

| | মোট জনসংখ্যা | পল্লিগ্রাম-নিবাসী |
|---|---|---|
| বৃটিশ ভারতে | ২৩,১৮,৯১,৫০৭ | ২০,৯৭,৭৫,১৪৭ |
| তন্মধ্যে বেলুচিস্থান | ৩,০৮,২৪৬ | ২,৬৮,২১৩ |
| " ব্রহ্মদেশ | ১,০৪,৯০,৬২৪ | ৯৫,০০,৬৮৬ |
| | সহরের সংখ্যা | পল্লী-সংখ্যা |
| সমগ্র ভারতে | ১,৪৫৩ | ৫,৫১,১৫১ |
| বেলুচিস্থানে | ৬ | ১,২৪৭ |
| ব্রহ্মদেশে | ৫২ | ৬১,৫১৮ |
| বঙ্গদেশে | ১৮২ | ২,০৩,৪৭৬ |
| বোম্বাই | ২০২ | ২৫,৬৯৯ |
| মান্দ্রাজ | ২৩৪ | ৫৪,৬১৫ |

বৃটিশ ভারতে বালক ও যুবকের সংখ্যা

| | | |
|---|---|---|
| ৫ বর্ষ হইতে ১০ বর্ষ | ১,৬৫,৯৫,৫৯৮ | সমগ্র ভারতে |
| ১০ " " ১৫ | ১,৪৭,১৬,৭৮১ | ১,৮৮,৮০,৬৫৮ |
| ১৫ " " ২০ | ৯৯,৯৮,২৬৪ | ১,২৯,৪২,৩২২ |
| ২০ " " ২৫* | ৯১,৪৮,২৫৩ | ১,১৭,৫৭,৬৪৩ |
| ২৫ " " ৩০ | ১,০২,৮৪,৮০৯ | ১,৩১,৩৩,৪৩৭ |

* এই বয়সের স্ত্রীলোকের সংখ্যা বেশী।

সমগ্র ভারতে বিকলাঙ্গ লোকের সংখ্যা।

| | পুরুষ | স্ত্রীলোক |
|---|---|---|
| পাগল | ৪১,৩১৭ | ২৪,৮৮৮ |
| কালা বোবা | ৯২,৬৫৫ | ৬০,৫১৩ |

| | | |
|---|---|---|
| অন্ধ | ১,৮০,৭৬২ | ১,৭৩,৩৪২ |
| কুষ্ঠ রোগী | ৭২,৪০৩ | ২৪,৯৩৭ |
| পঞ্চাশোর্ধ অন্ধ | ৭৩,৫০০ | ৮৮,০০০ |

মহাভারতে মহর্ষি নারদ মহারাজ যুধিষ্ঠিরকে প্রশ্ন করিয়াছিলেন,—"অন্ধ, মূক পঙ্গু, বিকলাঙ্গ, বন্ধু-বিহীন, প্রব্রজিত ব্যক্তিদিগকে পিতার ন্যায় পালন করেন ত ?"

সমগ্র ভারতে ভাষা অনুসারে জনসংখ্যা।

| | | | |
|---|---|---|---|
| বঙ্গভাষা | ৪,৪৬,২৪,০৪৮ | রাজস্থানী | ১,০৯, ৭,৭১২ |
| পশ্চিম হিন্দী | ৩,৯৩,৬৭,৭৭৯ | কর্ণাটকী | ১,০৩,৬৫,০৪৭ |
| পূর্ব হিন্দী | ২,০৯,৮৬,৩৫৮ | গুজরাটী | ৯২,৮৫,১০৯ |
| বেহারী | ৩,৭০,৭৬,৯৯০ | উড়িয়া | ৯৬,৮৭,৪২৯ |
| অন্ধ্র | ২,০৬,৯৬,৮৭২ | মালয় | ৬০,২৯,৩০৪ |
| মারাঠী | ১,৮২,৩৭,৮৯৯ | সিন্ধি | ৩০,০৬,৩৯৫ |
| পঞ্জাবী | ১,৬০,৭০,৯৬১ | সাঁওতালী | ১৭,৯০,৫২১ |
| তামিল | ১,৭৫,২৫,৫০০ | আসামী | ১৩,৫০,০২৯ |

দেশীয় খৃষ্টানের সংখ্যা।

| ইংরাজ শাসিত প্রদেশে | | করদ রাজ্যে | |
|---|---|---|---|
| সমগ্র বৃটিশ ভারতে | ১৬,৭৫,২৮৮ | একুনে | ৯,৮০,২০৫ |
| বঙ্গদেশ | ২,২৪,৭১০ | বঙ্গদেশ | ৩,০৫৩ |
| আসাম | ৩৩,৫৯৫ | ...... | ...... |
| বোম্বাই | ১,৭১,২১৩ | বোম্বাই | ১০,১০৫ |
| মধ্যভারত | ১৭,৭৯১ | মধ্যভারত | ৩,৭১৫ |
| মান্দ্রাজ | ৯,৮৩,৮৮৮ | মান্দ্রাজ | ৯,০৬,৭৮৯ |
| যুক্তপ্রদেশ | ৬৮,৮৪১ | রাজপুতনা | ১,৩৬৮ |
| উত্তর পশ্চিম | ৫৩৩ | মহীশূর | ৩৯,৫৮৫ |
| পঞ্জাব | ৩৭,৬৯৫ | হায়দ্রাবাদ | ১৫,৩৫৭ |
| ব্রহ্মদেশ | ১,২৯,১৯১ | বরোদা | ৭,৫৪৩ |
| অন্যান্য প্রদেশ | ৭,৮৩০ | অন্যান্য প্রদেশ | ১,৫১০ |

| | |
|---|---|
| সমগ্র ভারত সাম্রাজ্যে য়ুরোপীয়ের সংখ্যা। | ১,৬৯,৬৭৭ |
| " " " ইউরেসিয়ন বা ফিরিঙ্গী | ৮৯,২৫১ |

দেশীয় খৃষ্টানদিগের মধ্যে কোল, ভীল, সাঁওতাল, গোণ্ড, খসিয়া প্রভৃতি অনার্য, পার্বত্য অসভ্য জাতির সংখ্যা অল্প নহে।

বিলাতে খৃষ্টানেরা ২.২৭টি বিভিন্ন সম্প্রদায়ে বিভক্ত।

**Those who are acquainted with the very numerous religious sects that exist in England and America, will not be disposed to be surprised at the length of the list given under the religion *Hindu*. Census Report ( Bom. Pt. I. )**

বৃটিশ ভারতে অপরাধীর সংখ্যা।

| | পশু চুরি | সাধারণ চুরি |
|---|---|---|
| ১৮৯৭ সালে | ১৪,৪২৬ | ৭০,৫৮১ |
| ১৮৯৮ " | ৮,৮৭৭ | ৪৩,১৫১ |
| ১৮৯৯ " | ৮,০৬২ | ৪১,৫২৩ |
| ১৯০০ " | ১৫,০০১ | ৫৯,৪৫৯ |
| ১৯০১ " | ৯,৩০৭ | ৪৫,৫৬৬ |
| | **সিঁদ কাটিয়া চুরি** | **বেত্রাঘাতের দণ্ড** |
| ১৮৯৭ " | ৩৪,১১৫ | ৬৪,০৮৭ |
| ১৮৯৮ " | ১৭,০৫৪ | ২৫,৫৬৪ |
| ১৮৯৯ " | ১৯,৪২২ | ২৮,৩১৭ |
| ১৯০০ " | ২৫,০০২ | ৪৫,০৫৪ |
| ১৯০১ " | ২৩,১৪৩ | ২৫,০৫৪ |

বৃটিশ ভারতে মৃত্যু-সংখ্যা।

| | |
|---|---|
| ১৮৮০ সালে | ৩৭,২৮,৩৩১ জন |
| ১৯০১ সালে | ৬৫,৯৬,৩৭৭ " |
| ১৯০২ " | ৭১,২১,৬৩৬ " |

বন্য জন্তুর আক্রমণে মৃত্যুর সংখ্যা
( ১৮৯২ সাল হইতে ১৯০১ সালের মধ্যে )

| | সর্প দংশনে | হিংস্র পশুর আক্রমণে |
|---|---|---|
| মনুষ্য | ২,১৭,৫৬০ | ৩২,৬৯২ |
| গো মহিষাদি পশু | ৬৩,৩২৮ | ৮৮৮,২২১ |

মদের দোকান।

| | |
|---|---|
| ১৮৯৪।৫ সালে | ৮০,৫২১ |
| ১৯০১।২ " | ৮৪,৯২৫ |

## দেশীয় রাজ্যে উত্তমর্ণ

ভারতের সেন্সাস্ কমিশনার মিঃ বেন্স বলেন,—

It is a very curious feature in the Census returns that the proportion of money-lenders who combine that occupation with the possession of land is far greater in British territory, than in the Native State.

অর্থাৎ জনসংখ্যার অনুপাতে দেশীয় রাজ্য অপেক্ষা বৃটিশ শাসিত ভারতে কুশীদজীবী উত্তমর্ণদিগের সংখ্যা অনেক অধিক।

## শিক্ষা-বিষয়ক তালিকা

গবর্নমেন্ট ও জনসাধারণের চেষ্টার ফলে এতদিনে ভারতবর্ষে ১৯১টি কলেজ, ৫,৪৯৩টি স্কুল ও ৯৭,৫৩৮টি প্রাইমারী বিদ্যালয় প্রতিষ্ঠিত হইয়াছে। শিল্প বিদ্যালয়, নর্মাল স্কুল প্রভৃতি সমেত এক্ষণে এদেশে সর্বশুদ্ধ ১,০৫,৩০৬টি বিদ্যালয় চলিতেছে, ছাত্রের সংখ্যাও ৩৮,৮৫,৪৯৩ জন হইয়াছে। এতদ্ব্যতীত যে সকল বিদ্যালয়ে গবর্নমেন্টের নির্দিষ্ট নিয়মানুসারে শিক্ষা প্রদত্ত হয় না, এরূপ বিদ্যালয়ের ছাত্রসমেত শিক্ষার্থীর সংখ্যা প্রায় ৪৫ লক্ষ। এই সকল বিদ্যালয়ের পরিচালনার্থ বৎসরে প্রায় চারি কোটি টাকা ব্যয়িত হয়। তন্মধ্যে এক কোটি সাতাইশ লক্ষ টাকা ছাত্রদিগের প্রদত্ত বেতনে ও ৮৩ লক্ষ টাকা ব্যক্তিগত দান প্রভৃতি হইতে সংগৃহীত হয়। এক কোটি একানব্বই লক্ষ টাকা সরকারী তহবিল হইতে প্রদত্ত হইয়া থাকে। এই সরকারী ব্যয়ের মধ্যে এক কোটি চারি লক্ষ টাকা গবর্নমেন্টের রাজস্ব হইতে প্রদত্ত হয়। ৭৪ লক্ষ টাকা মিউনিসিপালিটি ও ডিষ্ট্রিক্ট বোর্ড হইতে এবং ১৩ লক্ষ টাকা দেশীয় রাজ্যসমূহের রাজস্ব হইতে লব্ধ হইয়া থাকে।

## সমগ্র ভারতে শিক্ষিত পুরুষের সংখ্যা

( ১৯০২ সালের ৩১শে মার্চ পর্যন্ত। )

| | যাহারা লিখিতে পড়িতে জানে। | যাহারা ইংরাজি জানে। |
|---|---|---|
| হিন্দু | ৯৯,২২,২৭৬ | ৩,৭৫,৪২৯ |
| মুসলমান | ১৯,২৭,১৫১ | ১,০১,৭১৮ |
| শিখ | ১,২১,৫২০ | ৬,৪৫৮ |
| জৈন | ৩,২৫,২৯৮ | ৯,২৮৩ |
| বৌদ্ধ | ১৮,৭৯,৮৭৯ | ১১,১২৬ |
| পার্শী | ৩৬,৩৪৩ | ১৯,৫৯৬ |

| | | |
|---|---|---|
| খৃষ্ট ধর্মাবলম্বী | ৪,৩৯,৬১৩ | ১,৯৪,৩৯৫ |
| অন্যান্য সম্প্রদায় | ৩৮,০০০ | ৩,৩১৪ |
| সমগ্র ভারতে ইংরাজি শিক্ষিত পুরুষের সংখ্যা | | ১০,২১,৩১৯ |

## সমগ্র ভারতে শিক্ষিতা স্ত্রীলোকের সংখ্যা।

| | যাহারা লিখিতে পড়িতে জানে। | যাহারা ইংরাজি জানে। |
|---|---|---|
| হিন্দু | ৪,৭৭,৩৮৭ | ৯,৪৪২ |
| মুসলমান | ৯১,০৫৯ | ১,৬৭৬ |
| শিখ | ৭,১১৫ | ৪১ |
| জৈন | ১১,৪৫৫ | ,  , ৮১ |
| বৌদ্ধ | ২,০৩,৬৩০ | ৪৭৪ |
| পার্শী | ২৪,৩৬৯ | ৪,৫১১ |
| খৃষ্টান | ১,৭৭,০৩৪ | ৮৬,৮০৭ |
| সমগ্র ভারতে ইংরাজী ভাষাভিজ্ঞা স্ত্রীলোকের সংখ্যা | | ১,০৩,৯১২ |

## বিদ্যালয়াদির সংখ্যা।

| | ১৮৯৬ খৃঃ | ১৯০০ খৃঃ | ১৯০১ খৃঃ |
|---|---|---|---|
| গবর্নমেণ্টের দ্বারা পরিচালিত | ১,১১০ | ১,০৮০ | ১,০৭৮ |
| স্থানীয় চাঁদা ও মিউনিসিপাল বোর্ডের দ্বারা পরিচালিত | ১৮,৪০৪ | ১৭,৬৯৫ | ১৮,০৮০ |
| মিত্র বা করদ রাজ্য | ২,৭৩১ | ২,৫৭৭ | ৩,৬৩০ |
| স্থানীয় বোর্ডের দ্বারা পরিচালিত কিন্তু গবর্নমেণ্টের সাহায্যপ্রাপ্ত | ৬৩,৫৯৮ | ৬২,৯৬৯ | ৬২,৯২২ |
| [ ১৮৯৫ সালে ] | | | |
| গবর্নমেণ্টের সাহায্যবিহীন | ২৪,৬১০ | ১৯,৫৭৯ | ১৬,৫৭১ ? |
| প্রাইভেট | ৪৪,৯৩২ | ৪২,৪৬০ | ৪৩,১০৬ ? |

## স্কুল কলেজের সংখ্যা।

| | পুরুষের জন্য | স্ত্রীলোকের জন্য | মোট |
|---|---|---|---|
| আর্ট কলেজ | ১৩৪ | ১২ | ১৪৬ |
| ব্যবসায় শিক্ষা সম্বন্ধীয় কলেজ। | ৪৬ | — | ৪৬ |
| সেকেণ্ডারি স্কুল | ৫,০৪৫ | ৪৬২ | ৫,৫০৭ |

| | | | |
|---|---|---|---|
| প্রাইমারি স্কুল | ৯২,৯০২ | ৫,৬৮০ | ৯৮,৫৮২ |
| ট্রেনিং স্কুল | ১৩৪ | ৪০ | ৭৪ |
| মোট সংখ্যা | ১,৭০,৯৫৩ | ৭,৫৯৪ | ১,৪৮,৫২৫ |

## ছাত্রের সংখ্যা।

| | ১৮৯২ সালে | ১৯০২ সালে ৩১ মার্চ |
|---|---|---|
| হিন্দু | ২৫,৬১,২৩৬ | ৩০,১১,২২৭ |
| মুসলমান | ৮,৯৪,২৪১ | ৯,৭৮,৬২১ |
| বৌদ্ধ ইত্যাদি | ২,৮৫,৫১৫ | ৩,৬৮,৫৪৮ |
| দেশীয় খৃষ্টান | ৯৮,৪২৩ | ১,৩১,৮৬৪ |
| বালিকা | ১,৬৫,১৫৫ | ২,১৫,৩৭৪ |

মোট ছাত্র-সংখ্যা ১৮৯৬ খৃঃ ৪৩,৬৭,৫৫৪ ১৯০১ খৃঃ ৪৫,৯০,৪১২

| | ১৮৯২ সালে | ১৯০১ সালে |
|---|---|---|
| গ্রাজুয়েট এবং আণ্ডার গ্রাজুয়েটের সংখ্যা | ৫,৬০৯ | ৮,২৭০ |

| | স্কুলের সংখ্যা | ছাত্রের সংখ্যা |
|---|---|---|
| শিল্প-শিক্ষা-বিষয়ক ১৯০১ সালে | ৮৪ | ৪,৯৭৭ ? |
| বাণিজ্য-শিক্ষা-বিষয়ক | ১০ | ৫৫২ |
| কৃষি-শিক্ষা-বিষয়ক | ৪ | ২১১ |

## রেলের হিসাব।

| | মাইল | আরোহীর সংখ্যা |
|---|---|---|
| ১৮৭৩ সাল পর্যন্ত খোলা হয় | ৫,৬৯৭ | ———— |
| ১৮৮০ ” | ৯,১৬৭ | ৪,৯১,৫৫,৩৮০ |
| ১৮৮৫ ” | ১২,৩৮৫ | ৮,০৮,৬৪,৭৭৯ |
| ১৮৯০ ” | ১৬,৯৮৪ | ১১,৪০,৮২,২৪৬ |
| ১৮৯৫ ” | ১৯,৭১৮ | ১৫,৩০,৮১,৪৭৭ |
| ১৮৯৯ ” | ২৩,৭৮০ | ১৬,২৯,৪৪,৮৭৬ |
| ১৯১২ ” | ২৫,৮৯৮ | ১৯,৬৬,৪০,০০০ |
| ১৯০৩ ” ৩১শে ” মার্চ পর্যন্ত | ২৬,৪৭৪ | ———— |
| ” ” ব্যয়মঞ্জুর হইয়াছে | ২,৩৬৪ মাইল | |

১৯০১ সাল পর্যন্ত রেলে মোট ব্যয়—২৪৩,৩৩,৯৭,২৮৯ টাকা
তন্মধ্যে বৈদেশিক কোম্পানীর ১,৭৬,৩৪,৩৫২ ”
দেশীয় রাজ্য-সমূহে ১৭,১৩,৯৫,১১৬ ”

## বঙ্গে পাশ্চাত্য বর্গী।

খৃষ্টীয় ১৮শ শতাব্দীর শেষে ও ১৯শ শতাব্দীর প্রারম্ভে বাঙ্গালীর সহিত ইংরাজের কিরূপ সম্বন্ধ দাঁড়াইয়াছিল, তাহা লর্ড মেকলের নিম্নলিখিত উক্তি পাঠে হৃদয়ঙ্গম হইবে।—

**The relations between the Bangalese and the English were such that the English were like wolves and the Bengalese like sheep, or the English were like demons and the Bengalese like men.**

অর্থাৎ, ব্যাঘ্রের সহিত মেষের যে সম্বন্ধ, বাঙ্গালীদের সহিত ইংরাজদিগের সেই সম্বন্ধ ছিল, অথবা বাঙ্গালীরা মানুষ হইলে ইংরাজেরা রাক্ষস বা দানব ছিল বলিতে হয়।

## কৃষকের অবস্থা।

মাদ্রাজের কৃষিবিভাগের ভূতপূর্ব অধ্যক্ষ মিঃ ডবলু আর রবার্টসন সাহেব বলেন,—

**The condition of the agricultural labourers in India is a disgrace to any country calling itself civilised.**

লর্ড কর্জনের মতে ভারতীয় কৃষকের আয় গড়ে প্রতিজনে বার্ষিক কুড়ি টাকা। এই আয়ে তাহাকে কৃষির ব্যয় নির্বাহ, রাজস্ব-দান ও সম্বৎসরের অন্নবস্ত্রের সংস্থান করিতে হয়। কিন্তু কারাগারস্থিত বন্দীদিগের কেবল খাদ্য-সংগ্রহের জন্য সম্বৎসরে প্রতিজনে কুড়ি টাকা ব্যয়িত হইয়া থাকে। সুতরাং ভারতে যাহারা জাল, দস্যুতাদি অপকর্মের অনুষ্ঠান করিয়া জেলে যায়, তাহাদিগের অপেক্ষা অন্নবস্ত্র-বিষয়ে কৃষকদিগের অবস্থা অধিকতর হীন। কাজেই দশ কোটি লোককে নিত্য অর্দ্ধাশনে কালযাপন করিতে হয়।

ঐতিহাসিক হণ্টার বলেন, পশ্চিমোত্তর প্রদেশে আকবরের আমলে প্রতি বিঘায় গড়ে চার মণ ত্রিশ সের গোধূম উৎপন্ন হইত। সরকারী রিপোর্টে দৃষ্ট হয়, ইদানীং ঐ প্রদেশে বিঘা প্রতি সাড়ে তিন মণের অধিক ফসল হয় না। পক্ষান্তরে ইংলণ্ডে সাত মণের অধিক ফসল হয়।

## মিশনরিদিগের কুসংস্কার।

জগতে সকল দেশেই মূর্খদিগের জন্য উপকথা দ্বারা ধর্ম শিখান হয়, খৃষ্টানেরা কিন্তু সেই উপকথা মনুষ্যের বিশ্বাসযোগ্য বলিয়া বুঝাইয়া থাকেন। যে ব্যক্তি ঐসকল মিথ্যা কথায় বিশ্বাস করে, সে স্বর্গে যায়,—আর যে বিশ্বাস করে না, সে নরকে যায়; ইহাই সঙ্কীর্ণ-চিত্ত খৃষ্টানদিগের মূর্খতামূলক শিক্ষা। মানবজাতি এক মনুষ্য দম্পতির সন্তান, সাপে কথা কয়, মাছের পেটে মানুষ বাস করে, গর্দভে বাক্যালাপ করে, ভূতে শূকরের দেহে প্রবেশ করে, সূর্য গতি-শূন্য হয়, তারা মানুষের মাথায় দাঁড়ায়,—এই সকল গঞ্জিকা-সেবীর কল্পনা-প্রসূত গল্প বাইবেলে ঈশ্বরের তেজে লিপিবদ্ধ আছে—ইহা অনেকে হয়ত জানেন না। অথচ এইরূপ প্রাচীন উপকথা অন্যে বলিলে বা বিশ্বাস করিলে সে মিশনরিদিগের নিকট অসভ্যরূপে পরিগণিত হয়।

## সামরিক ব্যয়।

| | |
|---|---|
| ১৮৮৪।৫ সালে | ১৬,৯৬,০০,০০০ টাকা |
| ১৮৮৭।৮ " | ২০,৪১,০০,০০০ " |
| ১৮৯০।১ " | ২০,৬৯,০০,০০০ " |
| ১৮৯৪।৫ " | ২৪,০৯,০০,০০০ " |
| ১৯০২।৩ " | ২৫,৯১,০০,০০০ " |
| ১৯০৩।৪ " | ২৬,৭৮,০০,০০০ " |
| ১৯০৪।৫ (বাজেট আনুমানিক) | ২৮,৬৬,০০,০০০ " |

স্যার চার্লস ট্রিবেলিয়ান পার্লামেণ্টের আদেশে রচিত ফাইন্যান্স কমিটির সমক্ষে সাক্ষ্যদান-কালে ১৮৭৩ খৃষ্টাব্দে এই ব্যয় সম্বন্ধে বলিয়াছিলেন,—

We charge Canada, Australia, the Cape of Good Hope and the whole round of British Colonies, nothing, why should we charge India anything? The only real difference is that Canada or Australia would not hear of it; where as India is at our mercy and we can charge her what we like.

উপনিবেশ-সমূহের শাসন-কার্য-পরিদর্শনের জন্য বিলাতে যে "কলোনিয়াল আফিস" আছে, তাহার জন্য বার্ষিক পনের লক্ষ টাকা ব্যয়িত হইয়া থাকে। এই টাকা ইংলণ্ডীয় রাজকোষ হইতে প্রদত্ত হয়। কিন্তু ভারতীয় শাসন-কার্য পরিদর্শনের জন্য বিলাতের "ইণ্ডিয়া আফিসে" যে বার্ষিক ৭৫ লক্ষ টাকা ব্যয় করা হয়, ইংলণ্ডীয় রাজকোষ হইতে তাহার এক কপর্দকও প্রদত্ত হয় না, সমস্তই দুর্ভিক্ষক্লিষ্ট

ভারতবাসীকে বহন করিতে হয়। ট্রান্সভালের যুদ্ধ-ব্যয় ইংলণ্ডীয় কর-দাতাদিগের নিকট হইতে গৃহীত হইল, কিন্তু ভারতের সিপাহীবিদ্রোহ দমনের জন্য যে চল্লিশ কোটি টাকা ব্যয়িত হইয়াছিল, তাহা ভারতবাসীর নিকট হইতেই আদায় করা হয়। অথচ, ইংরাজদিগের দোষেই এই বিদ্রোহ ঘটিয়াছিল।

## দেশীয় রাজন্যবৃন্দ।

দেশীয় নরপতিগণের সংখ্যা সর্বশুদ্ধ ৬৮০; ইহার মধ্যে অনেকেই ক্ষুদ্র ক্ষুদ্র ভূমিখণ্ডের অধিপতি—অনেকের রাজ্য ২।৪খানি গ্রামেই সীমাবদ্ধ। খ্যাতি ও প্রতিপত্তিশালী নরপতিদিগের সংখ্যা ২১৩। ইহাদিগের মধ্যে ১০৫ জন মাত্র কিয়ৎপরিমাণে প্রকৃত রাজগৌরবের অধিকারী। নিম্নে ৪৪ জন রাজার সংক্ষিপ্ত পরিচয় তালিকার আকারে প্রকাশ করা হইল। এতদ্ভিন্ন ৩৫ জন ক্ষুদ্র রাজা ১১টি তোপের ও ২৬ জন ৯টি তোপের সম্মান লাভ করিয়া থাকেন। ছোট বড় কোনও করদ রাজারই কোনও রাজশক্তির সহিত সন্ধি বিগ্রহ করিবার অধিকার নাই। ভারতের বহির্ভূত কোনও রাজ্যে বা পরস্পরের রাজ্যে দূত রাখাও তাঁহাদিগের পক্ষে নিষিদ্ধ। গবর্নমেণ্টের বিশেষ অনুমতি ভিন্ন কোনও ইউরোপীয়কে তাঁহারা দরবারে স্থান দান করিতে পারেন না। রাজ্যশাসনে অমনোযোগী বা যথেচ্ছাচার বলিয়া সন্দেহ হইলে গবর্নমেণ্ট যে কোনও রাজাকে নির্বিচারে পদচ্যুত করিতে পারেন। অধিকাংশ বড় বড় দেশীয় রাজ্যেই আজকাল পাশ্চাত্য আদর্শে প্রধানতঃ কাউন্সিল বা ব্যবস্থাপক ও কার্যকরী সভার সাহায্যে রাজকার্য নির্বাহিত হইয়া থাকে। বৃটিশ ভারতের বিধিব্যবস্থা দেশীয় রাজ্যে প্রচলিত নহে। তত্রত্য বিচারালয় সমূহও বৃটিশ হাইকোর্টের অধীন নহে। কিন্তু পোলিটিক্যাল এজেণ্ট বা রেসিডেণ্ট নামধারী এক এক জন ইংরাজ কর্মচারী গবর্নমেণ্টের পক্ষ হইতে সকল দেশীয় রাজ্যেই অবস্থান করেন। ইহাদিগের শক্তি অসীম। দেশীয় রাজন্যদিগকে ইহাদিগের ভয়ে সর্বদা কম্পিত থাকিতে হয়। করদ রাজ্যসমূহের মোট আয় বার্ষিক ২২৪০ কোটি টাকা, সৈন্য-সংখ্যা ৮৫ হাজার। এতদ্ভিন্ন এই সকল রাজ্যে দেশীয় নরপতিগণের ব্যয়ে ১৫ হাজার ইম্পিরিয়াল ট্রুপস (Imperial troops) নামক ভারত গবর্নমেণ্টের খাস সৈন্য পরিপোষিত হইয়া থাকে। দেশীয় সৈন্য অপেক্ষা গবর্নমেণ্ট সেনা উৎকৃষ্টতর অস্ত্রশস্ত্রে সুসজ্জিত থাকে।

## দেশীয় রাজগণের তালিকা।

| | রাজ্যের পরিমাণ বর্গ মাইল | লোক-সংখ্যা | রাজস্ব টাকা |
|---|---|---|---|
| **সম্মানচিহ্ন—২১ তোপ** | | | |
| বরোদার মহারাজ (গয়কোয়াড়) জি.সি.এস.আই. | ৮,০৯৯ | ১৯,৫২,৬৯২ | ১,২৩,০০,০০০ |
| হায়দ্রাবাদের নিজাম জি.সি.বি, সি.এস.আই | ৮২,৬৯৮ | ১,১১,৪১,১৪২ | ৩,৬০,০০,০০০ |
| মহীশূরের মহারাজ | ২৯,৪৪৪ | ৫৫,৩৯,৩৯৯ | ১,৮৭,৮০,০০০ |
| **—১৯ তোপ** | | | |
| ভূপালের বেগম (কিংবা নবাব) | ৬,৯৯৭ | ৬,৬৫,৯৬১ | ২৫,০৫,০০০ |
| গোয়ালিয়রের মহারাজ (সিন্ধিয়া) জি সি.এস.আই., জি.সি.ভি.ও., এ.ডি.সি | ২৯,০৪৭ | ২৯,৩৩,০০১ | ১,৩৭,৮৫,০০০ |
| ইন্দোরের মহারাজ (হোলকার) | ৯,৫০০ | ৮,৫০,৬৯০ | ৭৬,৫০,০০০ |
| জম্মু এবং কাশ্মীরের মহারাজ জি.সি এস.আই. | ৮০,৯০০ | ২৯,০৫,৫৭৮ | ৭৫,৯০,০০০ |
| কালাটের খাঁ জি.সি.আই.ঈ. | ৯০,০০০ | ৫,০৭,৪৭২ | ৭১,০৫,০০০ |
| কোল্হাপুরের রাজা জি.সি.এস.আই, জি.সি.ভি.ও. | ২,৮৫৫ | ৯,১০,০১১ | ৪৮,৪৫,০০০ |
| মেওয়াড়ের মহারাণা (উদয়পুর) জি.সি এস.আই. | ১২,৭৫৩ | ১০,১৮,৮০৫ | ১৯,৯৫,০০০ |
| ত্রিবাঙ্কুরের মহারাজ জি.সি.এস.আই জি সি.আই.ঈ. | ৬,৭৩০ | ২৯,৫১,০৩৮ | ৯৪,২০,০০০ |
| **—১৭ তোপ** | | | |
| ভাওয়ালপুরের নবাব | ১৫,০০০ | ৭,২০,৮৭৭ | ২৪,০০,০০০ |
| ভরতপুরের মহারাজ | ১,০৯২ | ৬,২৬,৬৬৫ | ৩৬.৬০,০০০ |
| বিকানিরের মহারাজ কে.সি.আই ঈ | ২৩,৩১১ | ৫,০৪,৬২৭ | ১৯,৯৫,০০০ |

| | রাজ্যের পরিমাণ বর্গ মাইল | লোক-সংখ্যা | রাজস্ব টাকা |
|---|---|---|---|
| বুন্দির মহারাও রাজা জি.সি.আই.ঈ. কে.সি.এস.আই | ২,২২০ | ১,৭১,২২৭ | ৭,৯৫,০০০ |
| কোচিনের রাজা জি.সি.এস.আই. | ১,৩৬২ | ৮,১২,০২৫ | ২১,৪৫,০০০ |
| জয়পুরের মহারাজ জি.সি.এস.আই. জি.সি.আই.ঈ. | ১৫,৫৭৯ | ২৬,৫৮,৬৬৬ | ৬২,১০,০০০ |
| কেরোলির মহারাজ জি.সি আই.ঈ. | ১,২৪২ | ১,৫৬,৭৮৬ | ৫,১০,০০০ |
| কোটার মহারাও কে.সি.এস.আই. | ৫,৬৮৪ | ৫,৪৪,৮৭৯ | ২৮,২০,০০০ |
| কচ্ছের রাও জি.সি.আই.ঈ. | ৬,৫০০ | ৪,৮৮,০২২ | ৩০,৪৫,০০০ |
| মাড়োয়ারের (যোধপুর) মহারাজ | ৩৪,৯৬৩ | ১৯,৩৫,৫৬৫ | ৪৯,৯৫,০০০ |
| পাতিয়ালার মহারাজ | ৫,৪১২ | ১৫,১৬,৬৯২ | ৫১,৬৫,০০০ |
| রেওয়ার মহারাজ জি.সি.এস.আই. | ১২,৬৭৬ | ১৩,২৫,৩০৭ | ১৮,০০,০০০ |
| টঙ্কের নবাব জি সি.আই.ঈ. | ২,৫৫৩ | ২,৭৩,২০১ | ১৫,০০,০০০ |
| **—১৫ তোপ** | | | |
| আলোয়ারের মহারাজ | ৩,১৪১ | ৮,২৮,৬৮৭ | ৩০,০০,০০০ |
| বাঁশওয়াড়ার মহারাওয়াল | ১,৯৪৬ | ১,৬৫,৩৫০ | ১,২৫,০০০ |
| দতিয়ার মহারাজ কে.সি.এস.আই | ৯১২ | ১,৭৩,৭৫৯ | ৪,০৫,০০০ |
| দেওয়াসের বড় তরফ | ৪৪৬ | ৬২,৩১২ | ৬০,০০০ |
| দেওয়াসের ছোট তরফ | ৪৪০ | ৫৪,৯০৪ | ৬০,০০০ |
| ধারা নগরীর রাজা | ১,৭৩৯ | ১,৪২,৭১৫ | ৮,৬৫,০০০ |
| ঢোলপুরের মহারাজ রাণা | ১,১৫৫ | ২,৭০,৯৭৩ | ৯,৯০,০০০ |
| ডুঙ্গরপুরের মহারাওয়াল | ১,৪৪৭ | ১,০০,১০৩ | ১,৩৫,০০০ |

| | রাজ্যের পরিমাণ বর্গ মাইল | লোক-সংখ্যা | রাজস্ব টাকা |
|---|---|---|---|
| ইদরের মহারাজ জি সি.এস.আই. কে.সি.বি., এ.ডি সি. | ১,৯০০ | ১,৬৮,৫৫৭ | ৪,৯৫,০০০ |
| জসলমিরের মহারাওয়াল | ১৬,০৬২ | ৭৩,৩৭০ | ১,০৫,০০০ |
| খয়েরপুরের মির জি.সি.আই.ঈ. | ৬,১০৯ | ১,৯৯,৩১৩ | ১২,৬০,০০০ |
| কিষণগড়ের মহারাজ | ৮৫৮ | ৯০,৯৭০ | ৫,৫৫,০০০ |
| ওরছার মহারাজ জি.সি.আই.ঈ. | ২,০৮০ | ৩,২১,৬৩৪ | ২,০০,০০০ |
| প্রতাপগড়ের মহারাওয়াল | ৮৮৬ | ৫২,০২৫ | ১,৮০,০০০ |
| সিকিমের মহারাজ | ২,৮১৮ | ৫৯,০১৪ | ৬০,০০০ |
| সিরোহির মহারাও জি.সি.আই.ঈ. কে.সি.এস.আই. | ১,৯৬৪ | ১,৫৪,৫৪৪ | ৩,৬০,০০০ |
| —১৩ তোপ | | | |
| জাওরার নবাব | ৬০৬ | ৮৪,১৮৫ | ৯৯,৬০,০০০ |
| কুচবিহারের মহারাজ জি.সি.আই.ঈ. সি.বি | ১,৩০৭ | ৫,৬৬,৯৭৪ | ২২,২০,০০০ |
| রামপুরের নবাব | ৮৯৩ | ৫,৩৩,২১২ | ৩১,৯৫,০০০ |
| ত্রিপুরার রাজা | ৪,০৮৬ | ১,৭৩,৬২৫ | ৬,৬০,০০০ |

নেপালের বর্তমান স্বাধীন নরপতির নাম—মহারাজাধিরাজ পৃথিবী-বীর-বিক্রম জঙ্গ বাহাদুর সাহেব বাহাদুর সমশের জঙ্গ। নেপাল রাজ্যের দৈর্ঘ্য ৫ শত মাইল, মোট পরিমাণ ৫৪ হাজার বর্গ মাইল, লোক সংখ্যা প্রায় অর্দ্ধ কোটি, রাজস্ব দেড় কোটি মুদ্রা, সৈন্য সংখ্যা ৩৫ হাজার, তোপের সংখ্যা ১ হাজার, বৃটিশ রাজ্যে সম্মানের তোপ ২১টি।

## লবণের রাজস্ব।

স্বাস্থ্যের জন্য লবণের প্রয়োজনীয়তা কতদূর, তাহা শুধু যে চিকিৎসকের উক্তিমূলক ও বৈজ্ঞানিক মতানুসারে স্থিরীকৃত, তাহা নহে। কার্যক্ষেত্রে আমরা ইহার প্রমাণও যথেষ্ট পাইয়াছি। রাজপুতনার লবণময় হ্রদের সমীপে গবর্নমেণ্ট প্রত্যক্ষ দেখিয়াছেন যে, চারিদিকে বিসূচিকার প্রাদুর্ভাব-সত্ত্বেও ঐসকল হ্রদের

উপকূলে উক্ত সংক্রামক রোগের চিহ্নমাত্রও পরিলক্ষিত হয় নাই। লবণ ব্যবহারের প্রাচুর্য যে এই সুফলের কারণ, গবর্নমেন্টকে তাহা স্বীকার করিতে হইয়াছে। এমন প্রয়োজনীয় দ্রব্য যদি শুল্ক রাজস্বের জন্য অল্প মাত্রায় ব্যবহৃত হয়, তাহা হইলে দেশের অবস্থা অতি শোচনীয় হইতেছে, এ কথা সকলকেই স্বীকার করিতে হইবে। (হিতবাদী)

I believe, myself, that a great deal of the loss of cattle from murrain in India has arisen from want of salt. I have a very strong opinion on the subject.—Lord Lawrence.

## দেশের আয়-ব্যয়।

সরকারি পক্ষসমর্থক মিঃ জে. এম. ম্যাকলীন বলেন—

It is literally true that at the present moment out of the fifty millions of nett revenue of India, half comes, to England to pay the Home Charges, while probably another third is spent on the army, which is mainly employed in guarding the frontier. Very little of the Indian revenue is spent in fact in India at all.